হাসপাতাল,
হায়দ্রাবাদ





চাঁদমিনার,
দৌলতাবাদ



হয়শাল স্থাপত্য,
হালেবিদ



রাবণের কৈলাস উত্তোলন,
ইলোরা

এই লেখকের লেখা

রম্যাণি বীক্ষ্য :

১-দক্ষিণ-ভারত পর্ব

২-দ্রাবিড় পর্ব

৩-কালিন্দী পর্ব

৪-রাজস্থান পর্ব

৫-সৌরাষ্ট্র পর্ব

রূপম্ ?

একটি আশ্বাস

মণিপদ্ম

সেই উজ্জ্বল মুহূর্ত

অগ্নি অবগাহনে

জনম জনম

তুলতন্দ্রা

কী মায়া



হয়শাল স্থাপত্য,
হালেবিদ

কৈলাস মন্দিরের স্থাপত্য,
ইলোরা





অজন্তার স্থাপত্য



ইলোরার স্থাপত্য



কৈলাস মন্দির,
ইলোরা

অজন্তা গুহাশ্রেণী



হলের দ্বার
৯ নং গুহা
অজন্তা



অজন্তা গুহাশ্রেণীর পথে

## ১

কন্যাকুমারীতে আমাদেব যাত্রা শেষ হল না। স্বাতি বলে, পৃথিবীব শেষ না হলে মানুষের যাত্রার শেষ নেই। পৃথিবীটা তো কোন সময় স্তব্ধ হয়ে দাঁড়ায় না, সাবাক্ষণ লাট্টুর মতো ঘোরে, ঘুরতে ঘুরতেই সূর্যকে প্রদক্ষিণ করে। পৃথিবীর মানুষ তাই কী করে স্থির হয়ে থাকবে! তাকে ঘুরতেই হবে, চলতেই হবে। তার যাত্রার শেষ কোনদিন হবে না।

যতদিন ভ্রমণ ততদিনই সান্নিধ্য। তার পরে কী সঞ্চিত আছে, তা ভাবতে ভয় হয়। এমনি একটি আশঙ্কা দেখেছিলুম স্বাতির বেদনার্ত দৃষ্টিতে। কিছু না বললেও আমি জানতে পেরেছিলুম তাব বাসনাব কথা। এক কন্যাকুমারী থেকে আমরা আর এক কন্যাকুমারী যাব, সমুদ্রবেলা থেকে পাহাড়ের চূড়োয়। পাশাপাশি বসব, কথা বলব কিংবা বলব না, মন প্রসারিত করে দেব উদার দিগন্তের দিকে। পৃথিবীর কথা? সমাজ-সংস্কার বিধি-নিষেধের কথা? নাইবা সে সব খানিকক্ষণের জন্য মনে রইল। সব কিছু ভুলে যাবার জন্য যে পরিবেশ চাই, সে কি কলকাতায় আছে, না দিল্লীতে!

ধর্মশালার বারান্দায় বসে আমিই প্রস্তাব পেশ করলুম: কালকের সেই মেয়ে-পুরুষের দলটি চমৎকার ব্যবস্থা করেছেন।

গভীর মনোযোগে মামা পাইপ টানছিলেন, বললেন: কী রকম?

খানিকটা তফাতে স্বাতি মামীকে ঘেঁষে বসে ছিল। আমি তাকে উৎকর্ণ হতে লক্ষ্য করেছি। বললুম: ত্রিবেন্দ্রাম থেকে তারা একই পথে কলকাতায় ফিরবে না। মোটরে এর্নাকুলম যাবে, ট্রেনে উটি, সেখান থেকে মোটরে মাইসোর।

চমৎকার!

মামার মন্তব্যে যেন বিদ্রূপের সুর ছিল। ঠিক এমনটি আমি আশা করি নি। কিন্তু স্বাতি আমাকে সাহায্য করল, বলল: লেপ কম্বল না নিয়েই বুঝি উটি যাওয়া যায়!

ব্যাপারটা বুঝতে পেরে আমি সতর্ক হয়ে গেলুম। বললুম: সে কথা ওরা দেরিতে বুঝবে। তখন ভাববে, কোচিন থেকে সোজা মাইসোরে গেলেই ভাল হত। থ্রু কোচ আছে। রাতে উঠে ঘুমনো গেল, সকালবেলায় চোখ মেলে ব্যাঙ্গালোর। মাইসোর মাত্র পাঁচ ঘণ্টার পথ, মোটরে দু-তিন ঘণ্টা।

স্বাতি বলে উঠল: সত্যি!

মিথ্যে কথা কেন বলব!

আচ্ছা গোপালদা, বিজয়া দশমীতে শুনেছি লক্ষ লক্ষ লোক মাইসোরে যায়। মাইসোর কি কোন পীঠস্থান?

দক্ষিণ-ভারতে পীঠস্থান বড় কম। শিব আর বিষ্ণু তো আর্যদের দেবতা। তাই শোকে উন্মত্ত হয়েও শিব আর্যাবর্তেই ঘুরেছেন, আর সুদর্শন-চক্রে বিষ্ণু যে সতীর দেহ খণ্ড খণ্ড করলেন, সে সবও উত্তর ভারতেই পড়ল।

হঠাৎ স্বাতির চোখের দিকে তাকিয়ে মনে হল যে উত্তরটা তার একেবারেই মনোমত হয় নি। মামী পাশে আছেন। তিনি বেরিয়েছেন তীর্থ-দর্শন-মানসে। তাঁকে উৎসাহিত করতে অন্য উত্তরের দরকার। তাড়াতাড়ি বললুম: তবে একটা প্রবাদ এ দিকে প্রচলিত আছে। একদা মহিসুর রাজ্যের রাজা ছিলেন মহিষাসুর। দুর্গা সেইখানেই মহিষাসুর বধ করে বর্তমান রাজবংশের প্রতিষ্ঠা করেন। চামুণ্ডি পাহাড়ের উপর চামুণ্ডেশ্বরী এই রাজাদের ইষ্টদেবতা, নিকটেই নাকি মহিষাসুরের মূর্তি।

স্বাতি বলল: কিষ্কিন্ধ্যাও শুনেছি কাছে। রামচন্দ্র সেখান থেকেই

লঙ্কাবিজয়ে যাত্রা করেছিলেন। এইসব দেখেশুনেই বোধ হয় তিনি মহিষমর্দিনী দুর্গার পূজা প্রচলিত করেন।

স্বাতির ধর্মজ্ঞান দেখে কৌতুক বোধ করি।

খানিকটা ধোঁয়া উদ্গিরণ করে মামা বললেন: তারপর?

মনে হল দুজনেই আমরা ধরা পড়ে গেছি। তাতে ক্ষতি কী। হার তো বড়র কাছে। বললুম: সেখান থেকে উত্তরের পথ হায়দ্রাবাদ, ঔরঙ্গাবাদে নেমে অজন্তা ইলোরা। কিষ্কিন্ধ্যা দেখতে হলে গুণ্টাকলে গাড়ি বদল করতে হবে।

মামা বললেন: মহিসুরে আর কী মন্দির আছে বল।

শহরে আর নেই। কিন্তু আশেপাশে সোমনাথপুর বেলুর আর হালেবিদে এমন মন্দির আছে, যার তুলনা নেই গোটা ভারতবর্ষে। হয়শাল রাজাদের কীর্তি।

মামা মামীর দিকে তাকালেন। মামী কোন কথা কইলেন না।

আমি বললুম: পথ আমাদের দীর্ঘতর হবে না, শুধু কয়েকটা দিন বেশি সময় লাগবে।

তাতে আর ক্ষতি কী! শরীর তো সবারই সুস্থ মনে হচ্ছে।

মামার কথা শুনে স্বাতি যে কেন লাফিয়ে উঠল না, আমি তাই ভেবে আশ্চর্য হয়েছি। সে নাকি নিজেও আশ্চর্য হয়েছে। অনেকদিন পরে চুপিচুপি আমাকে বলেছিল, গোপালদা, তোমার পায়ের ধুলো নিতে ইচ্ছে হয়েছিল।

কেন নিলে না?

মার ভয়ে। মা কিছু সন্দেহ করলেই বেঁকে বসতেন।

আর মামা?

বাবা সন্দেহ করেছেন বলেই তো রাজী হয়েছেন।

লজ্জার কথা!

সে তো তোমার।

আমারই বটে।

ত্রিবেন্দ্রাম থেকে তাই আমরা রেলে চেপে মাদ্রাজে ফিরলুম না। ট্যাক্সি ঠিক করা হল এর্নাকুলমের জন্য। সোয়াশো মাইল পথ, পাঁচ-ছ ঘণ্টায় অতিক্রম করা যায়। পথের দৃশ্যও নাকি মনোরম। কিন্তু এই মনোরম দৃশ্য অনেকক্ষণ পর্যন্ত আমার নজরে পড়ল না। ড্রাইভারের পাশে বসে মন আমার অন্য জগতে ডুবে গেল।

পনর দিন আগে কি আমি স্বাতিকে চিনতুম! না, এই পরিবারের সঙ্গে আমার কোন সম্বন্ধ ছিল! চারটে কুড়ির লোকাল ট্রেন ধরতে না পেরে সাত নম্বর প্ল্যাটফর্মে এসেছিলুম মাদ্রাজ মেল দেখতে। রায়সাহেব অঘোর গোস্বামী আমার কাঁধে একটা ঝাঁকানি দিয়ে বললেন ঃ গোপাল কোথায় যাচ্ছ ?

একদিন তাঁর বালিগঞ্জের বাড়িতে যখন দেখা করতে গিয়েছিলুম, তিনি চিনতে পারেন নি। না পারবারই কথা। মাকেই ভাল করে চিনতেন না। আপনার বোনকেই লোকে আজকাল ভুলে যাচ্ছে, তায় পাতানো বোন! আর গরিবকে চেনাও তো বিপদের কথা। চাই ছাঁড়া আর বচন নেই পোড়া দেশে।

মামা বিপদে পড়েছেন। তাঁর চাকর রামখেলাওন গেছে পালিয়ে। এত দূরের পথে একা বেরতে কিছুতেই সাহস পাচ্ছেন না। পাঁচ মিনিটের ঘণ্টা যখন পড়ল, মামা বললেন ঃ মালপত্র নামিয়ে নিই ?

মামী আমার দিকে চেয়ে বললেন ঃ তুমি আমাদের সঙ্গে যেতে পার না ?

মামা আমার হাত দুটো জড়িয়ে ধরলেন। জানলার ভিতর মামীর চোখ দুটো দেখলুম ছলছল করছে বেদনায়। আর দরজায় দাঁড়িয়ে তাঁদের কৃশাঙ্গী মেয়েটি বড় বড় চোখ মেলে আছে উত্তরের প্রতীক্ষায়।

আমি জাত-বাউণ্ডুলে। অফিসের দিনে অফিস পালাই, ছুটির দিনে বাড়ি ফিরি নে। বাহিরের আকাশ আমাকে টানে, সেই টানে ঘরে আজও মন বসল না। পরদিন থেকে পুজোর ছুটি। সংসারে

কেই নেই ভাবনা ভাববার। আমার বাধা কিসের! চলতি ট্রেনে আমি উঠে পড়েছিলুম।

তারপর মাদ্রাজ মহাবল্লীপুরম কাঞ্চীপুরম ত্রিচিনপল্লী মাদুরা ধনুষ্কোডি রামেশ্বর ত্রিবেন্দ্রাম আর কন্যাকুমারী। সমস্ত দক্ষিণ ভারতটাই প্রায় দেখা হয়ে গেল।

একদা নর্মদা ও কৃষ্ণার মধ্যবর্তী ভূখণ্ডকে দাক্ষিণাত্য বলত। সাধারণ ভাবে বিন্ধ্য পর্বতের দক্ষিণে সমগ্র দেশকেই দাক্ষিণাত্য বলে। ঐতিহাসিক মানচিত্রে দেখেছি দাক্ষিণাত্যের সঙ্গে দক্ষিণ ভারতের খানিকটা পার্থক্য রাখা হয়েছে। হায়দ্রাবাদ ও মহিসুর রাজ্য পড়েছে দাক্ষিণাত্যে, দক্ষিণ ভারত তারও দক্ষিণের অংশ। এই সংজ্ঞা গ্রহণ করলে এইবারে আমরা দাক্ষিণাত্য ভ্রমণ করব। দ্রাবিড় ভ্রমণ।

আর কেউ লক্ষ্য না করলেও স্বাতির আকস্মিক পরিবর্তন আমি সারাক্ষণ প্রত্যক্ষ করছি। আড়ালে আমায় এড়িয়ে যাচ্ছে। কিন্তু সকলের সামনে কথা কইছে সহজ ভাবে। রামেশ্বরের সেই ঘটনার পরও তার কোন ভাবান্তর হয় নি। মামা উদ্বিগ্ন হয়েছেন, মামীর মাথায় আকাশ ভেঙে পড়েছে, আর আমার প্রাণ ভয়ে উঠেছিল শুকিয়ে। কিন্তু স্বাতিকে স্বাভাবিক দেখেছি। সারা রাত সে বাড়ি ফেরে নি, আমিও ফিরি নি। ঘুমিয়ে পড়েছিলুম মন্দিরের ভিতর। শুধু ভয় নয়, লজ্জাতেও আমার মাথা কাটা গিয়েছিল। কিন্তু দৃঢ়স্বরে স্বাতি বলেছিল ঃ অপরাধ কিসের! রামেশ্বরের মন্দির-প্রাঙ্গণে পৌঁছে দিয়েও কি তোমার দায়িত্ব ফুরবে না? এ যদি অপরাধ হয় তো এই অপরাধই জীবনে সত্য হয় উঠুক।

এই দৃপ্ত মেয়েটি আজ হঠাৎ কোথায় হারিয়ে গেল! চোখের উপর চোখ রেখে কেন কথা কইতে পারে নি! কেন মুখ ফিরিয়ে নিয়েছে, কেন সরে গেছে সামনে থেকে! সে কি চতুর্দশীর রাতের কথা এখনও ভোলে নি! অত জল, অত আলো, অমন আকাশ আর

অসীম [illegible] পরিবেশে যে সবাই নিজেকে হারিয়ে ফেলবে। তার তো দোষ নেই, দোষ কারও নয়।

আকাশের উজ্জ্বল চাঁদকে ঘিরে বসেছিল নক্ষত্রের নৃত্যসভা। নিচে আমরা দুজন। অমন পরিপূর্ণতার মধ্যেও যেন অসম্পূর্ণতার আভাস পেয়েছি। স্বাতি বলেছিল: আজ রাতেই যে পৃথিবীর শেষ হবে না কে জানে!

আমি বলেছিলুম: পূর্ণিমার যে আরও একটি দিন বাকি। আজই সব কিছুর শেষ চেয়ো না।

এর পর থেকেই স্বাতি আমায় এড়িয়ে চলছে। বোধ হয় সেই অসতর্ক মুহূর্তে ধরা দিয়ে ফেলার লজ্জায়। আমি হেসেছিলুম।

মামা মামী তখন কাছে ছিলেন না। স্বাতি বলল: হাসছ যে!

তোমার লজ্জা দেখে।

আমার লজ্জা, না তোমার!

এর উত্তরেও আমি বলেছিলুম: আমারই বটে।

## ২

পিছন থেকে মামা বললেন : গোপাল একেবারে চুপচাপ বসে আছ !

ভাবছি।

ভাবছ, তা একটু জোরে জোরেই ভাবলে পার।

স্বাতি হেসে উঠল।

মামী বললেন : জোরে জোরে আবার ভাববে কী !

কেন, তার অসুবিধা কী ! গোপাল তো আর আকাশ কুসুমের কথা ভাবছে না যে বলবার বাধা আছে। নিশ্চয়ই এমন কিছু ভাবছে যা আমাদেরও শুনতে ভাল লাগবে !

বলতে পারলুম না যে আমি আকাশ কুসুমের কথাই একটু আগে ভাবছিলুম। বললুম : একজনের ভাবনা আর একজনের খুব কমই ভাল লাগে।

সে দুঃখের কিংবা বিপদের ভাবনা। তুমি তো হয় অগস্ত্যের কথা ভাবছ, নয় পরশুরামের। অগস্ত্য কেন ফিরলেন না, আর পরশুরাম ফিরেছিলেন কি না।

স্বাতি আবার হেসে উঠল।

সত্যিই এ একটা ভাববার কথা। অগস্ত্য কেন ফেরেন নি, সে আমাদের জানা আছে। বিন্ধ্য পর্বত একদা আকাশ ছুঁয়ে বলেছিল, সূর্যকে যেতে দেব না মাথার উপর দিয়ে। দিন রাত্রি একাকার হয়ে গেল, সৃষ্টি বুঝি রসাতলে যায়। সেদিন উদ্ধত শিষ্যকে শান্ত করবার জন্য অগস্ত্য এসেছিলেন দাক্ষিণাত্যে। বিন্ধ্য প্রণাম করেছিল। গুরু তাকে তাঁর প্রত্যাবর্তন পর্যন্ত নত হয়ে থাকবার নির্দেশ দিয়ে গেলেন, আর ফিরলেন না। তাঁর সঙ্গী সাথীরা কেন ফিরল না, সেই কথা ভেবে আমি বিস্মিত হই।

স্বাতি বলল ঃ এমন ট্যাক্সি ছিল না, এমন রাস্তাও না।

উল্টোটাও তো হতে পারে। এমন দেশে এল যে ফিরতে আর মন চাইল না।

মুখ থেকে পাইপ নামিয়ে মামা বললেন ঃ আলবাৎ পারে। এমন নজির বহু আছে—বিদেশে গিয়ে দেশে আর ফিরল না। খোঁজ নিয়ে দেখ, বিয়ে-থা করে সে-দেশেই সুখে সংসার করছে।

স্বাতি বলল ঃ এ তো অনার্যের দেশ ছিল, রাক্ষস আর বানরের। এ দেশে কেউ স্বেচ্ছায় বাস করে !

মামা বললেন ঃ রাবণের কথা ভাব। তাঁর লঙ্কাপুরীতে স্থান পেলে যে কোন আর্যসন্তান কৃতার্থ হত। বল না গোপাল, আর কী কী ছিল এদেশে।

বিপদের কথা। সে যুগের তো কোন ইতিহাস নেই। টুকরো টুকরো খবর থেকে মোটামুটি একটা ধারণা করে নেওয়া যেতে পারে।

তাই কর।

বলে মামা আবার পাইপে মন দিলেন।

আমি ভাবতে লাগলুম, কোন্‌খান থেকে শুরু করি। কিন্তু কিছু বলবার আগেই স্বাতি বলল ঃ জোরে জোরেই ভাব না গোপালদা !

আর ইতস্ততঃ না করে বললুম ঃ ভাবছি কোন্‌খান থেকে শুরু করি। পেছন থেকে সামনে, না সামনে থেকে পেছনে। আজকের ঘটনা আমরা জানি, কাজেই ধীরে ধীরে পিছু হাঁটতে পারি। আবার গোড়ার কথা কিছুই জানি না, কাজেই যেখান থেকে জানি সেইখান থেকেও শুরু করতে পারি।

মামা বললেন ঃ তুমি সামনে বসেছ, তুমি পেছনেই হাঁট।

দাক্ষিণাত্যে মুসলমান অধিকার বিস্তৃত হয়েছে ত্রয়োদশ শতাব্দীতে। তার পরের ইতিহাস পাকা। কিন্তু আগের ইতিহাস তৈরি হয়েছে হিন্দু ও বৌদ্ধ শাস্ত্রগ্রন্থ, চীনাদের ভ্রমণবৃত্তান্ত ও শিলালিপি থেকে। সবচেয়ে বেশি সাহায্য পাওয়া গেছে পেরিপ্লাস থেকে। এ একখানা

অদ্ভুত গ্রন্থ। লোকে বলে এরিয়ানের লেখা। লেখা হয়েছে আশি থেকে উননব্বই খ্রীষ্টাব্দের মধ্যে। সে যুগে গ্রীকেরা ভারতে আসত মিশর আরব পারস্য বেলুচিস্থান হয়ে। ভারতের কোন্ কোন্ বন্দরে নোঙর ফেলত, তারই এক অদ্ভুত বিবরণ। দাক্ষিণাত্যের বন্দর ও বাণিজ্যের বৃত্তান্ত পড়ে মনে হয় না যে সেখানকার সভ্যতা উত্তর ভারতের চেয়ে কোন অংশে কম ছিল।

এর পাঁচ-ছ শো বছর আগে বুদ্ধের যুগ। মহাবংশ মিলিন্দপ্রশ্ন সদ্ধর্মালঙ্কার রাজাবলী রাজরত্নাকরী প্রভৃতি বৌদ্ধগ্রন্থে দাক্ষিণাত্যে দুটি খণ্ডের উল্লেখ আছে। কৃষ্ণার উত্তরে উত্তর খণ্ড ও দক্ষিণে দক্ষিণ খণ্ড। উত্তর খণ্ডে ছিল উড়িষ্যা কলিঙ্গ লাল দেশ সুনাপরান্তক অবন্তি ও নবভুবন। দক্ষিণ খণ্ডে রক্তচন্দনের দেশ দ্রাবিড় পাণ্ড্য ও মলয় মহিন্দ্র নাগদ্বীপ ও মহিলারট্‌ঠ। চোল রাজ্য ছিল বৌদ্ধধর্ম-বিরোধী।

বাংলার বীর সন্তান বিজয়সিংহের কথা মনে পড়ে, যিনি 'হেলায় লঙ্কা করিল জয়'? নিশ্চয় পড়ে। কেননা আমাদের শৌর্যের ইতিহাস তো ঐখান থেকেই শুরু। আড়াই হাজার বছর আগে। মহাবংশে আছে, বুদ্ধ যেদিন নির্বাণ লাভ করেন, বাংলাদেশে বিজয়ের জন্ম হয়েছিল সেইদিন। যৌবনে ইনিই শত্রুদের তাড়িয়ে দক্ষিণ দেশে প্রবেশ করেছিলেন। লাল দেশের পর্বত ও উপত্যকার উপর দিয়ে মৃত্তুগিরি মলয়গিরি ও পাণ্ডুগিরি অতিক্রম করে যান। মলয়গিরি সূর্পারকে, মহাভারতে তার উল্লেখ আছে। সেই কালে মাহিষ্মতী ছিল নীলের রাজধানী। কাজেই মহাভারতের যুগেও আমরা সভ্যতার বিস্তার দেখি দক্ষিণ দেশে। গত চার হাজার বছর ধরে সভ্যতার ধারা এখানে অব্যাহত আছে।

ইতিহাসের সন তারিখ দিয়ে রামায়ণের কালকে বাঁধা যায় না। কোন পাশ্চাত্ত্য পণ্ডিতের মতে রামায়ণের কাল মহাভারতের পরে। তার কারণ বলেন এই যে রামায়ণে সভ্যতর সমাজের পরিচয় আছে।

সভ্যতার ক্রমবিকাশ মানতে হলে রামায়ণকে মহাভারতের পরবর্তী কালের ঘটনা বলে মানতে হবে।

করুণভাবে মামা বললেন : আমাদের এতদিনের বিশ্বাসকে তুমি পালটে দেবে গোপাল ?

না। আমাদের শাস্ত্রে এ মতের সমর্থন নেই। এ দেশের মুনি ঋষিরা বলেছেন যে সভ্যতা উল্টো পথে হাঁটছে, পৃথিবীটা দিনে দিনে অসভ্য হবে। তার প্রমাণ—সত্যযুগের পর ত্রেতা দ্বাপর, তারপর কলি। কলিতে ধর্মনাশ হবে, অর্থাৎ মানুষ তার আদিম বর্বর প্রবৃত্তি পাবে ফিরে।

মামা বললেন : এ সত্য না মেনে আজ উপায় নেই। মানুষ আবার বাঁদর হয়ে যাচ্ছে।

স্বাতি হেসে উঠল খিলখিল করে।

আমরা কেরালার বুক চিরে চলেছি। দক্ষিণ থেকে উত্তরে। ট্রেনে চেপে আমরা কুইলন আসতে পারতুম। রেলপথ তার পরে পূর্বদিকে গেছে। কুইলন থেকে এর্নাকুলম পর্যন্ত নতুন রেলপথ তৈরি হচ্ছে। আর কিছুদিন পরে দেশের লোকের আর যাতায়াতের দুঃখ থাকবে না।

রেলপথ আর রাজপথ ছাড়াও এদেশে আর একটা পথ আছে। সে জলপথ। ব্যাকওয়াটার্স ক্যানাল। কেরালার এক প্রান্ত থেকে আরেক প্রান্ত পর্যন্ত বিস্তৃত। মাঝখানে যে ত্রিশ মাইল পথ যুক্ত নয়, তার উপরেও সরকারের দৃষ্টি পড়েছে। কেরালার সম্পদ এই জলপথেই বেশি চলাচল করে।

স্বাতি আমাকে ধমক দিল, বলল : আবার তুমি নিঃশব্দে ভাবছ ?

এ বড় বিপদের কথা। আমার কি চুপ করে চলতে নেই ?

মামা বললেন : এ হল ভাগ্যের কথা। মাস্টার সারা জীবন চেঁচাবে, আর ছাত্ররা শুনবে চুপ করে।

আমি তো মাস্টার নই, আমি কেরানী। মাথা নিচু করে কলম চালানো আমার কাজ।

পিছন ফিরে দেখলুম, স্বাতির দৃষ্টি যেন থমথম করছে। আর মামী বসে আছেন নির্বিকার ভাবে। স্বাতি কি ক্ষুব্ধ হল! কিন্তু কেন হবে! আমি তো মিথ্যা বলি নি। এই পরিবারের সঙ্গে আমার সামাজিক পার্থক্যের কথাই শুধু স্মরণ করিয়ে দিয়েছি। রায়সাহেব অঘোর গোস্বামী এম. পি., বাংলাদেশের জমিদার। ইংরেজ সরকার আর দু বছর এদেশে থেকে গেলে তিনি নিঃসন্দেহে রায়বাহাদুর হতেন। আমি তাঁর পরিবারের কেউ নই। তাঁর চাকরের পরিবর্তে এসেছি সাহায্য করতে। খড়্গপুরে মামার মুখেই এই কথা শুনেছি। ওঁদের গাড়ি থেকে খবরের কাগজখানা আনবার জন্য এগিয়ে গিয়েছিলুম। মামার গম্ভীর উপদেশ শুনে থমকে দাঁড়ালুম। মামীকে বলছিলেন: বেশি লাই দিও না এদের। খরচা করে নিয়ে যাচ্ছি সেই যথেষ্ট।

শেষ পর্যন্ত মামা নিজে সতর্ক থাকতে পারেন নি, কিন্তু আমি সর্বাক্ষণ সাবধানে আছি। আদরে যত্নে স্নেহে ও বাৎসল্যে ধন্য হয়েছি, কিন্তু আত্মবিস্মৃত হই নি। স্বাতিও হয় নি। কন্যাকুমারীর সমুদ্রতীরে বসে সেইজন্যই আমাকে অনুরোধ করেছিল: দেশে ফিরে বাবার অনুগ্রহ নিয়ে নিজেকে ছোট ক'রো না।

এ অনুরোধ সে না করলেও পারত। মাদ্রাজেই জেনেছিলুম, অগ্রহায়ণে তার বিবাহ। ত্রিচিতে বাকি খবরটুকুও মামী দিয়েছিলেন। বড় ভাল পাত্র। রূপে গুণে তার তুলনা হয় না। আট বছর বিলেতে টেক্সটাইল পড়ে দেশে ফিরেছে। মোটা মাইনের চাকরি পাবে। যেমন বিনয় তেমনি আদবকায়দা। মামীর নাকি হাঁফ ধরে তার সঙ্গে তাল রাখতে। মামার মুখে কিন্তু এই পাত্রের গুণের কথা শুনি নি। নিতান্ত নিরাসক্তভাবে তিনি শুধু পাইপে ধোঁয়ার কুণ্ডলী রচনা করেছেন।

মামা যা বলেন নি তা শুনেছি স্বাতির মুখে। সমুদ্রের ধারে বসে বলেছিল: লোকটা আট বছর বিলেতে কাটিয়েছে। মনুষ্যত্ব

বিকিয়ে সাহেবিয়ানা এনেছে সেখান থেকে। তার সহধর্মিণীর প্রয়োজন নেই, আছে বান্ধবীর। আর সে প্রয়োজনটাও নিতান্ত জৈব। একদিন মনে হয়েছিল, তার গলায় মালা দেবার চেয়ে রামখেলাওনের সঙ্গে ইলোপ করাও সহজ হবে আমার কাছে।

তারপরেই বলেছিল ঃ একটা অনুরোধ আছে তোমার কাছে। দেশে ফিরে বাবার অনুগ্রহ নিয়ে নিজেকে ছোট ক'রো না।

আমার প্রত্যয় হয়, স্বাতিকে আমি আঘাত দিয়ে ফেলেছি। সমাজটা পার্বত্যপ্রদেশের মতো, উঁচু নিচু অসমতল বন্ধুর। কেউ পাহাড়ের নিচে, কেউ উপরে। সহজ মসৃণ পথে তাদের যোগাযোগ হয় না। যদি হত, তাহলে ভাবনা ছিল না। পৃথিবীটা অন্য রকম হত। অন্ততঃ স্বাতি হত না বিচলিত।

কিন্তু মামা আমার মন্তব্যকে সহজভাবেই নিলেন, বললেন ঃ কেরানীবাবুর ক্ষমতার গল্প জান তো? সেনাপতির দাঁত ভেঙেছিল কলমের খোঁচায়।

মামী বললেন ঃ কী রকম?

সাহেবের পেনশন পেতে দেরি হচ্ছে। কেরানীবাবুকে শাসিয়ে বললেন, আজ যদি পয়সা না পাই তো তোমার দাঁত ভাঙব। কেরানীবাবুও শাসাল, কে কার দাঁত ভাঙে দেখব। বড়সাহেব ডেকে শুধোলেন, কেন দেরি হচ্ছে? কেরানীবাবু বললে, চেহারা মিলছে না। যিনি পেনশন পাবেন তাঁর সামনের দুটো দাঁত নেই, এঁর আছে। নথিপত্র দেখিয়ে দিল। ভাবি বিপদ! শেষ পর্যন্ত সেনাপতিকে দুটো শক্ত দাঁতই তুলে আসতে হল।

আমরা হেসে উঠলুম।

মামী বললেন ঃ সত্যি গল্প?

তা জানি নে। পড়েছি তুষারবাবুর বইয়ে

# ৩

ত্রিবাঙ্কুরের এক বিখ্যাত কবি তাঁর এক কবিতায় লিখেছেন :

কুইলন যে দেখেছে
সে সেখানেই থেকে যেতে চাইবে
নিজের ঘর দোর ছেড়ে—

সেইজন্যই বোধ হয় আমরা কুইলন দেখতে সাহস পেলুম না। চোখ বুজে এগিয়ে গেলুম।

মামা বললেন : এ সব গল্প তুমি কোথায় পড় ?

শোনা গল্প।

স্বাতি বলে উঠল : সারাক্ষণই সে লোকের সঙ্গে ভাব করবার চেষ্টা করছে।

মামা বললেন : এখানে দেখবার কী আছে ?

কিছুই নেই শুনেছি।

তবে ?

একসময় এর সমৃদ্ধি ছিল বিশ্বজোড়া। তখন জাহাজ আসত ফিনিস পারস্য আরব গ্রীস রোম আর চীন থেকে। চীনের তাঙ্গ রাজাদের সময় বাণিজ্য জমজমাট ছিল। কুবলাইখানের আমলে তো দূত বিনিময় হত। এ অঞ্চলে আজও অনেক চীনে তৈরি পিতল ও চীনেমাটির প্রাচীন বাসন খুঁজে পাওয়া যাচ্ছে। কুইলন তখন স্বাধীন ছিল। তারপর কখনও ত্রিবাঙ্কুর কখনও কোচিন রাজ্য এই শহরটি শাসন করেছে। শেষ পর্যন্ত ত্রিবাঙ্কুরের ভাগেই পড়েছিল।

স্বাতি জানতে চাইল : ত্রিবাঙ্কুর নাম কেন হল ?

মুশকিল।

জান না তো ?

তোমার স্বাতি নাম কেন হল ?

বাবা মা রেখেছেন।

ত্রিবাঙ্কুর নাম রেখেছে এ দেশের লোক।

গোপালদা হেরে গেছে, হারিয়ে দিয়েছি।

আমি তো হেরেই আছি। কিন্তু উত্তরটাও দিতে পারি। এই জায়গার নাম ছিল শ্রী-ভাঝুম-কোড়ু। তার মানে যেখানে ঐশ্বর্যের বাস। কালক্রমে এই নাম হল থিরুভিথানকোড়ু। তারপর সাহেবী কায়দায় ট্রাভাঙ্কোর বা ত্রিবাঙ্কুর।

এই রাজাদের রাজধানী ছিল পদ্মনাভপুরমে। আজও সেখানে তাঁদেব পুরনো প্রাসাদ আছে। আগে জানা ছিল না যে কন্যাকুমাবীব পথের ধারে সেই প্রাসাদ। ফেবাব পথে আটত্রিশ মাইল পথ এসে মাইলখানেক ভিতরে যেতে হয়। উপেক্ষাব জিনিস তা মোটেই নয়। তিন তলাব একটা শোবাব ঘবে গিয়ে চোখ জুড়িয়ে যাবে। সেই ঘরের নাম 'হল্ অব ম্যুবাল্স্'। দেয়ালের গায়ে শিল্পের অদ্ভুত নমুনা। হালকা লাল নীল আব হলদে বঙে কত বিচিত্র চিত্র। একটি জাদুঘরও আছে, পাথবেব মূর্তি আর শিলালিপির ভাণ্ডার।

আব কী আমরা ছেড়ে এলাম ?

ববকলা।

সে আবাব কী ?

ত্রিবেন্দ্রাম থেকে ছাব্বিশ মাইল ছেড়ে এসেছি। সমুদ্রেব ধাবে শুনেছি এমন অপূর্ব স্থান আর নেই। পাহাড় প্রস্রবণ টানেল আব টেম্পল। তরঙ্গের পব তরঙ্গ এসে জনার্দন মন্দিরের পাদদেশে আছড়ে পড়ছে। নির্জন সমুদ্রবেলায় তরঙ্গভঙ্গের অবিবাম বন্দনাগান। জনার্দনমূর্তি দেখেও মুগ্ধ হতে হবে। দক্ষিণ ভারতের একশো আটটি বিষ্ণুমন্দিবে প্রভুব এমন বালকমূর্তি আর নেই।

মামী বললেন ঃ এমন জায়গায় কেন দাঁড়ালে না ?

কঠিন প্রশ্ন। কী উত্তর দেব !

মামা বললেন : তুমি আবার হরিভক্ত হলে কবে থেকে?

মামী এ কথার উত্তর দিলেন না। আমি বললুম : ম্যাপে দেখেছি, বরকলা ঠিক পথে পড়ে না। কতটা দূর, তা অনুমান করতে পারি নি।

স্বাতি বলল : যাক, একটা সত্যি কথা স্বীকার করলে।

সহসা আমার একটা বিশ্বাসের গল্প মনে পড়ল। ত্রিবেন্দ্রাম্ যাবার পথে ট্রেনে এই গল্প শুনেছিলুম। বরকলার মন্দিরে একটা ঘণ্টা আছে। জাহাজের ঘণ্টা। কেমন করে জাহাজ থেকে সেই ঘণ্টা মন্দিরে এল, তারই গল্প। একদা এক ওলন্দাজ জাহাজ এসে তীরে লাগল। বাতাস নেই। দিনের পর দিন কেটে যাচ্ছে। বাতাসের অভাবে জাহাজ আছে আটকে। জাহাজের কাপ্তান সাহেব চুপিচুপি এলেন এই মন্দিরের পুরোহিতের কাছে। বললেন : যদি সাহায্য কর, আমার জাহাজের ঘণ্টা দিয়ে যাব তোমার মন্দিরের জন্য।

কী সাহায্য?

একটু বাতাস। সমুদ্রের উপরে আমরা ভাসতে চাই, এগোতে চাই।

পুরোহিত বললেন : তথাস্তু।

সায়াহ্নে সাড়ম্বরে দেবতার পূজা হল, আর অন্ধকার হতেই জাহাজ উঠল দুলে। বাতাস—বাতাস উঠেছে। প্রবল বাতাস। ঘণ্টা নিয়ে কাপ্তান ছুটলেন মন্দিরে। এ যে অসম্ভব ব্যাপার। দেবতার পায়ে অর্ঘ্য না দিয়ে কি পালিয়ে যাওয়া যায়! সেই থেকে প্রহরে প্রহরে সেই ঘণ্টা বাজে, মন্দিরে পূজার ও আরতির সংকেত।

মামী চোখ বুজে ছিলেন। এইবারে খুলে বললেন : তোমরা শুধুই বেড়াতে এসেছ।

চুয়াল্লিশ মাইলে আমরা কুইলনও ছেড়ে এসেছি।

একটা নতুন জিনিস আমরা ভাল করে দেখবার সুযোগ পাই নি।

সেটা হল টানেল। ববকলার দুটো টানেলেব মধ্যে একটা প্রায় আধ-মাইল লম্বা। এব ভিতব দিয়ে ট্রেন যায় না, মোটরও না। যায় নৌকো। কুইলন থেকে ত্রিবেন্দ্রাম পর্যন্ত যে নালা বইছে, সেই নালা এই টানেলেব ভিতর দিয়ে পাহাড় অতিক্রম করেছে। দেখতে পেলে নতুন অভিজ্ঞতা হত।

কুইলন থেকে তিপ্পান্ন মাইল উত্তবে আল্লেপ্পি বন্দব। লোকে আদব কবে পুবদেশেব ভেনিস বলে। যত নালা তত নৌকো। নাবকেলেব ছোবড়া বোঝাই নৌকোগুলো নালাব জলেব বঙ যেন পালটে দিয়েছে। অদ্ভুত দৃশ্য। আব আছে গোলমবিচ। এবা বলে কালো সোনা। পৃথিবীব সমস্ত দেশ এই কালো সোনাব মুখ চেয়ে আছে।

আর কী আছে?

সে পথে আমবা যাব না। সে পেবিয়াব স্যাঙ্কচুয়াবি। বন্য জন্তুর আবাস। ত্রিবেন্দ্রাম থেকে একশো সত্তব মাইল। কোট্টায়ামেব কাছেই ববাব চা আব কফিব বড় বড় বাগান। পেবিয়াব নদীকে বেঁধে পেবিয়ার লেক হয়েছে। সেখানে একটু ঘুবে নেওয়া যেতে পাবে। লেকেব ধাবে গভর্নমেণ্ট হাউসেব বারান্দায় বসে দলে দলে হাতি ও বন্য জন্তু দেখা যায় জল খেতে আসছে। এই তিনশো বর্গমাইল অবণ্যেব ভিতর কত জন্তুই না আছে। কিন্তু শিকারেব অনুমতি নেই কাবও জন্য। থেকাডেব অবণ্য-নিবাস হোটেলে থাকবার চমৎকাব ব্যবস্থা। কোচিন এখান থেকে একশো পঁয়ত্রিশ মাইল পথ।

সোজা পথে আমবা কোচিনের দিকে চলেছি। তার উত্তবে আমবা যাব না। গেলে প্রথমে পাওয়া যেত আলওয়ে। পেরিয়াব নদীর তাবে একটি কাবখানার শহর। কাচ কাগজ কাপড় আর অ্যালুমিনিযম তৈরী হচ্ছে। ইতিহাসে এই শহরের নাম আছে টিপু সুলতানেব জন্য। ১৭৯০ খ্রীষ্টাব্দে টিপু বেবিয়েছিলেন ত্রিবাঙ্কুব জয়ে। এইখানে ধাক্কা খেয়ে তাকে ফিবে যেতে হয়। সৈন্যরা তাঁকে কাবু

কিন্তু পারতে না, কাবু করেছিল পেরিয়ার নদীর প্রবল বন্যা। যুদ্ধ বন্ধ করে তাঁকে ফিরে যেতে হয়েছিল।

ত্রিচুর শহর আরও উত্তরে। এখানে যাত্রী আসে পুরম উৎসবে। মহিসুরের দশেরার মতো। তারা ভডাকুন্নাথন মন্দির দেখে। আর দেখে চিড়িয়াখানা ও সরীসৃপ গৃহ। টাউন হলে কিছু শিল্পের নমুনাও আছে।

এই পর্যন্ত দেখলেই কেরালার বাহিরটা দেখা সম্পূর্ণ হবে।

কেরালাব ইতিহাসের শুরু বাণিজ্যের খ্যাতি দিয়ে। খ্রীষ্টজন্মের এক হাজার বছর আগে রাজা সলোমনের জাহাজ আসত এখানে। ওফির নামে একটা বন্দরে ফিনিসিয়ানরা তাদের জাহাজের নোঙর ফেলত। লোকে বলে, ত্রিবেন্দ্রামের দক্ষিণে পুভার গ্রামই সেই জায়গা। গ্রীস আর রোমেব সঙ্গে যে বাণিজ্যিক সম্বন্ধ অতি ঘনিষ্ঠ ছিল, তাতে সন্দেহের কোন অবকাশ নেই। মেগাস্থিনিস প্লিনি ও মার্কপোলো সে সব বৃত্তান্ত লিখে রেখে গেছেন। কুইলন আর কোচিনের সঙ্গে যোগাযোগ ছিল চীনাদেব। ইতিহাসে তার প্রমাণ না থাক, এ অঞ্চলের গ্রামে গ্রামে তার প্রমাণ তারা রেখে গেছে। সে তাদের মাছ ধরার জাল।

তারপর একে একে এল দিনেমার পর্তুগীজ ও ওলন্দাজ, এল ফরাসী ও ইংরেজ। পর্তুগীজ ভাস্কো ডা গামা কালিকট বন্দরে এসেছিলেন পঞ্চদশ শতাব্দীর শেষ দিকে। আরবী ও মিশরী বণিকরা প্রবল আপত্তি তুলেছিল। কিন্তু পর্তুগীজরা গ্রাহ্য করে নি। কোচিনে বেশ জাঁকিয়ে বসল। চুক্তি হল আট্রিঙ্গলেব রাণীর সঙ্গে। এর পর কে রইল আর কে কখন গেল, সবই লেখা আছে ইতিহাসের পাতায়। ইতিহাস আমরা স্কুলে পড়ি।

এরই ভিতর একটা সত্য লক্ষ্য না করে উপায় নেই। কয়েক শতাব্দী ধরে বিবাদ চলেছিল খ্রীষ্টান ও মুসলমান বণিকদের মধ্যে। বাজা সলোমনের জাহাজে চড়ে ইহুদীরাও এসেছিল। কিন্তু এ দেশটার হিন্দু সংস্কৃতি বদলাল না। লোকের রীতিনীতি আচার-

ব্যবহার ঠিক আগের মতোই রয়ে গেল। যিশুখ্রীষ্টের শিষ্য টমাস এখানে ধর্ম প্রচার করেছেন, সেন্ট ফ্রান্সিস জেভিয়ার কন্যাকুমারী থেকে কুইলন পর্যন্ত ভ্রমণ করে কোট্টারে নাকি গির্জা নির্মাণ করে যান। কত লোক ধর্মান্তরিত হল, কিন্তু মানুষগুলো একই রকম রইল। সাদা সরল শিক্ষিত অতিথিপরায়ণ। এই দেশেই সম্ভব হল আচার্য শঙ্করের আবির্ভাব। বৌদ্ধ ও জৈন ধর্মের যতটুকু প্রভাব বিস্তৃত হয়েছিল, শঙ্করের অভ্যুত্থানে তা শেষ হয়ে গেল। মাভেলিক্কারা ও আল্লেপ্পিতে এখন কিছু নিদর্শন মাত্র আছে। কিছু বুদ্ধমূর্তি ও একটি মন্দির। তাতেও চীনা প্রভাব। জৈন প্রভাবের প্রমাণও কিছু আছে। কর্কলায় আছে গোমাতার মর্মরমূর্তি, তারই নিকটে জৈনস্তম্ভ, মুদ্‌বিদ্রিতে আছে জৈন বস্তি বা মন্দির।

এ তো গেল ইতিহাস আর ধর্মের কথা। মানুষের কথাও কিছু উপেক্ষার নয়। শিক্ষিত মানুষ ও আদিবাসীর কথা, তার আনন্দ-বেদনাব কথা, তার নৃত্যগীত শিল্প-সাহিত্যেব কথা।

আমাদের গাড়ি না বেগড়ালে থামবে না।

## ৪

স্বাতি বলল : কেরালার আরও অনেক কথা আছে।

আছে বইকি!

কিন্তু তোমাকে দেখে আর সে কথা মনে হচ্ছে না।

কেন?

তুমি ঝিমিয়ে পড়েছ। মনে হচ্ছে, তোমার ভাণ্ডার গেছে ফুরিয়ে।

আমি তো বিশ্বকোষ নই।

মামা হেসে বললেন : তা নও, কিন্তু তোমাকে পেলে নগেনবাবু আরও কয়েক খণ্ড বাড়াতে পারতেন।

আমি লজ্জা পেয়েছিলুম। লক্ষ্য করে স্বাতি বলল : লজ্জা কিসের?

সবজান্তা কথাটা আজকাল গুণের বিশেষণ নয়, লোকে তামাশা করে বলে। সংস্কৃত কবি একসময় বলেছিলেন, তাবচ্চ শোভতে মূর্খ, যাবৎ কিঞ্চিন্ন ভাষতে। তখন মূর্খদের মুখ খোলার ভয় ছিল, এখন সমস্যা উল্টে গেছে। বলা চলে, তাবচ্চ শোভতে পণ্ডিত, যাবৎ কিঞ্চিন্ন ভাষতে। পাণ্ডিত্য প্রকাশ হয়ে পড়লেই পাড়ার ছেলেমেয়েরা পেছনে লাগবে—সবজান্তা যাচ্ছে।

মামা অট্টহাস্য করে উঠলেন। গাড়ির ড্রাইভার চমকে উঠেছিল। তারপর ব্যাপারটা বুঝতে পেরে নিশ্চিন্ত হল।

বিরক্তভাবে মামী বললেন : তুমি একটা বিপদ ঘটাবে।

কেন?

আমরা যে ঘরে বসে নেই সে কথাটা ভুলে যাও।

কেন, গাড়ি কি খানায় নিয়ে ফেলবে!

অমন চমকে দিলে কেন ফেলবে না!

স্বাতি বলল : খানার মধ্যে কার রথ পড়েছিল গোপালদা ?

আমার মনে হল, স্বাতিকে আমি বুঝতে পেরেছি। মামা মামীর সামনে ঠিক এমন করে সে আগে আমাকে আক্রমণ করেনি। আমার উপর কখনও তার কোন আক্রোশ ছিল না। এই আক্রোশ দেখছি গত চতুর্দশীর রাত পোয়াবার পর থেকে। সামনে পড়লে পালিয়ে যাচ্ছে, আর আক্রমণ করছে মামা মামীর সামনে। এ যে তার আত্মগোপনের চেষ্টা তাতে আর আমার সন্দেহ রইল না। বললুম : খোঁড়ার রথ।

খোঁড়ার পা খানায় পড়ে, রথ কেন পড়বে !

খোঁড়া রথেই চড়ুক আর পায়েই হাঁটুক, পড়বে গিয়ে সেই খানার ভেতরেই।

কেন ?

আমাকে দেখছ না, বারেবারেই আমি খানায় পড়ছি।

বড় বেশি হেঁয়ালি করছ, ধাঁধার উত্তর দিতে আমি পারি নে।

পৃথিবীর কটা লোকের দুটো পা-ই গোটা আছে বল ! সোজা রাস্তায় কটা লোক গটগটিয়ে চলে !

মামা মনোযোগ দিয়ে পাইপ টানছিলেন, বললেন : তা বটে।

স্বাতি বলল : খোঁড়া পা নিয়ে কি নাচা যায় ? এদেশের সবাই তো শুনেছি নাচতে জানে।

কথাটা সত্য নয়। বললুম : খোঁড়ার চলাকেই নাচ মনে হয়।

স্বাতির শোক হঠাৎ উথলে উঠল : কথাকলি নাচ দেখাবে বলেছিলে, কই, দেখালে না তো !

সুযোগ পেলে নিশ্চয়ই দেখা হত।

সুযোগ কি পাওয়া যায়, সুযোগ আদায় করতে হয়।

আমাদের দেশনেতাদের মতো জ্ঞানগর্ভ কথা হল। সত্যিই তো, সুযোগ আদায় করতে পাচ্ছি নে বলেই আমরা উপবাস করছি।

মামী বললেন : সেই মুখোসপরা নাচ তো ?

কথাকলির নামে মুখোসটাই আগে মনে পড়ে। হাঁটুর নিচ অবধি ঘাগরা পরা একদল মানুষ। তাদের বিচিত্র পোষাক। মুখে মুখোস, মাথায় নানারকমের নানা আকারের মুকুট। প্রথম নজরে তিব্বতী বলে ভ্রম হবে। তারপর চেনা যাবে কথাকলির দল বলে। বললুম ঃ ঠিক বলেছেন।

স্বাতি বলল ঃ এর কোন ইতিহাস নেই ?

সব কিছুরই ইতিহাস আছে। আজ যদি আকাশ থেকে কিছু পড়ে তো এই ঘটনাই তার ইতিহাস হয়ে রইল।

মামা বললেন ঃ ভাল্লাথোল নামে এদেশের এক কবি নাকি এই নাচের প্রবর্তন করেন।

বাধা দিয়ে বললুম ঃ এ নাচ অনেক পুরনো আমলের। কবি ভাল্লাথোল একে নতুন জীবন দিয়েছেন। তাঁর চেষ্টায় শুধু জনপ্রিয়তা নয়, প্রতিষ্ঠা লাভ করেছে।

মামা আমার মুখের দিকে এমন করে তাকালেন যে মনে হল তিনি আরও কিছু শুনতে চাইছেন। বললুম ঃ প্রাচীনকালে এ দেশে রামনাট্যম কৃষ্ণনাট্যম প্রভৃতি নৃত্যনাট্যের খুব প্রচলন ছিল। এক সময় কালিকটের এক জামোরিণ কৃষ্ণের জীবন নিয়ে একটি নাটক লিখলেন। তার অভিনয় হল কৃষ্ণনাট্যম। দক্ষিণ কেরালায় কোট্টারক্কারার রাজা সেই অভিনয়ের প্রশংসা শুনে জামোরিণকে অনুরোধ করলেন তাঁর দলটিকে পাঠাবার জন্য। জামোরিণ বললেন যে উচ্চাঙ্গের শিল্পকলা দক্ষিণীদের জন্য নয়। অপমানিত রাজা বললেন, ঠিক আছে। তিনিও বিদ্বান ছিলেন, নাটক লিখলেন রামের জীবন নিয়ে। তার অভিনয় হল, নাম হল রামনাট্যম। এর সাফল্য দেখে অভিনেতা থেকে নাট্যকার পর্যন্ত সবাই মেতে গেলেন। ক্রমে ক্রমে রামায়ণ থেকে পুরাণ এল, নাম হল আট্টকথা বা কথাকলি।

ত্রিবেন্দ্রামের বাজারে একখানা ছোট গাইড বই পেয়েছিলুম।

লুকিয়ে কিনেছি, লুকিয়ে পড়েছি, তারপর লুকিয়ে রেখেছি ব্যাগের মধ্যে। এ দেশের সম্বন্ধে তাতে অনেক কথা আছে, অনেক গল্প, অনেক ইতিহাস, নাচ গানের কথাও আছে। কথাকলিতে নাকি মেয়েদের অংশ গ্রহণের অধিকার নেই, তাই বালকেরা মেয়েদের ভূমিকায় অভিনয় করে। আমার বেশ মনে পড়ছে, ছবিতে আমি মেয়ের মুখ দেখেছি। সে কি মেয়ে নয়!

তুমি নাচতে জান গোপালদা ?

কেন বল তো ?

তাহলে তোমাকে নাচের সম্বন্ধে কিছু জিজ্ঞেস কবতাম।

বেশ তো, করেই দেখ।

কথাকলির কায়দা সম্বন্ধে কিছু বল।

এ সম্বন্ধে আমার গাইড বইএ কিছু পড়েছি। তাই একটু তাচ্ছিল্যের সুরে বললুম ঃ এই কথা!

স্বাতি আশ্চর্য হয়ে আমার মুখের দিকে তাকাল।

বললুম ঃ কথাকলি একজনের নাচ নয়, এ একটা দলের নাচ। একটা ভাবের প্রকাশ নয়, একটা গল্পের অভিনয়। বামায়ণ বা মহাভারতের একটা গল্পকে শুধু মুখের ভঙ্গি ও হাতের মুদ্রা দিয়ে ফুটিয়ে তোলা। কথা কেউ বলবে না।

আশ্চর্য!

আশ্চর্য বলেই এর শিক্ষার সময় এমন দীর্ঘ। বালক বয়সেই শিল্পীকে দলে যোগ দিতে হবে। প্রথমে শারীরিক ব্যায়ামের কৃচ্ছ্রসাধন। কসরত আর মালিশ করে শরীরটাকে মোলায়েম করতে হবে, তারপর মুখের কসরত, মানে ভাবপ্রকাশ। প্রেম প্রীতি লজ্জা ভয় ঘৃণা ঈর্ষা ক্রোধ বিস্ময়। সকলের শেষে মুদ্রা শিক্ষা। সবশুদ্ধ চৌষট্টি মুদ্রা।

একজন পাকা নর্তক চোখেরই কত ভঙ্গি করতে পারেন। মুখের ভাবের তো তুলনা নেই। একই সঙ্গে মুখের একদিক ক্রোধে উন্মত্ত,

অন্তর্নিক আনন্দে মশগুল। কথাকলির শিল্পী ছাড়া এমন অসাধ্যসাধন আর কেউ করতে পারবে না।

মামা বললেন ঃ তারপর ?

তারপর অভিনয়। আমাদের যাত্রাগানের মতো সন্ধ্যাবেলায় শুরু হয়ে শেষ রাত পর্যন্ত চলে। ভোরই হয়ে যায়। আট দশ ঘণ্টার কমে একটা পালা সম্পূর্ণ হয় না।

কথা নেই, বার্তা নেই, লোকের ধৈর্যচ্যুতি হয় না ?

আবহসঙ্গীত আছে। শিল্পীদের পিছনে একটা সুতোর কাপড়ের পর্দা, পিতলের প্রদীপ জ্বলছে। সামনে মূক অভিনয়, আর আড়ালে চমৎকার সুরের গান। গায়করা গল্প শোনাচ্ছেন গানে, আর নর্তকরা তা প্রকাশ করছেন ভাবে ও মুদ্রায়। মুখের ভাব আমরা বুঝি, মুদ্রা বুঝলে গল্প বোঝাও সুবিধে হয়।

স্বাতি বলল ঃ তারপর ?

কথাকলির কথা আর জানি নে।

আর কিছু বল।

ওট্টন তুল্লালের কথা বলতে পারি। ওট্টন মানে দৌড়নো আর তুল্লাল মানে লাফানো। প্রচুর ছুটোছুটি আর লাফালাফি ছিল বলেই বোধ হয় নাচের নাম এই হয়েছিল। এই নাচের গতি একটু দ্রুত। ড্রামের সঙ্গে তাড়াতাড়ি নাচতে হয়। দু পা সমানে চলবে, অঙ্গভঙ্গি অবিশ্রাম, তার সঙ্গে গান। গানের বিষয় হবে কোন পৌরাণিক প্রেম-কাহিনী। নর্তকের পরণে বিচিত্র ঘাগরা, মাথায় বিরাট শিরস্ত্রাণ।

স্বাতি বলল, এ নাচের ইতিহাস কী ?

বলব। কিন্তু ইতিহাসের কথা আর জিজ্ঞেস করবে না কথা দাও।

আরও নাচ আছে ?

আছে বইকি। চাক্কিয়ার কুথু, কুড়ি্যা আট্টম, পটাকম, মোহিনী আট্টম, কথাপ্রসঙ্গম—

থাম থাম।

হেসে বললুম ঃ ভেবেই দেখ।

মামা বললেন ঃ তুল্লালের গল্পটা বল।

কুঞ্চন নাম্বিয়ার মালাবাবের বিখ্যাত কবি। প্রথম যৌবনে তিনি চাক্কিয়াব কুথু নাচে ড্রাম বাজাতেন। একদিন ঘুমের ঘোবে তাঁর তাল কেটে গিয়েছিল। রাগে চাক্কিয়াব তাঁকে সকলের সামনে অপমান করেন। দুঃখে অভিমানে নাম্বিয়ার বেরিয়ে এলেন। তারপর সারারাত ধরে নতুন নাচ তৈরি করলেন। পরদিন সন্ধ্যা বেলায় একেবারে নতুন সাজে সেই মন্দিরের কাছে এসে নাচ গান শুরু করলেন। চাক্কিয়ারের কুথুর জন্য যারা এসেছিল, তারা সবাই ঘিরে দাঁড়াল নাম্বিয়ারকে। দেখতে দেখতেই তুল্লাল সব নাচকে ছাড়িয়ে গেল। তুল্লাল তিন রকমের। ওট্টন, পরায়ণ, সীথাঙ্কন। ওট্টন তুল্লাল আজও খুব জনপ্রিয়।

তাবপর ?

তারপর মোহিনী আট্টম। আট্টম মানে নৃত্য। ভরতনাট্যমে যেমন বিশুদ্ধ কর্ণাটিক সঙ্গীতেব সঙ্গে একজন মেয়ে নাচতে পারে, মোহিনী আটমও তেমনি। এ একটি মেয়েব মোহিনী নাচ।

অনেকটা যে যৌন আবেদন আছে, সে কথা মুখে আটকে গেল।

স্বাতি বলল ঃ থামলে কেন ?

নাচেব কথা আর কতক্ষণ বলব ! মামাবাবু বিবক্ত হচ্ছেন।

মামা বললেন ঃ বেশ তো লাগছে।

স্বাতি বলল ঃ মাও মনোযোগ দিয়ে শুনছেন।

আর্যদের সংস্পর্শে এসে তিন রকম নাচের প্রচলন হয়। চাক্কিয়াব কুথু, কুড়িয়াট্টম ও পটাকম। কুথু বোধ হয় সবচেয়ে পুবনো। দ্বিতীয় শতাব্দীর বইএ এই কুথুর উল্লেখ পাওয়া গেছে। চাক্কিয়ার একটা জাত, শুধু এই জাতের লোকেরাই কুথু নাচের অধিকারী বলে এব নাম হয়েছে চাক্কিযার কুথু। খাঁটি সংস্কৃতে লেখা পুরাণের গল্প,

মন্দিরেব ভিতর অভিনয় হত। ছোট জাতের লোকদের দেখবারও অধিকার ছিল না।

কুড়ি্যে আট্টম হল কুথুর নৃত্যনাট্যরূপ। একজনের বদলে একটা দল নাচবে। আর সংস্কৃত শ্লোকগুলো মালয়ালাম ভাষায় বুঝিয়ে দেওয়া হবে।

পটাকম আর কুথুতে তফাত খুবই কম। শুধু সংস্কৃতের বদলে মালয়ালাম গান আর কিছু বেশি স্বাধীনতা।

কথাপ্রসঙ্গমের অন্য নাম হরিকথা। পটাকম থেকেই জন্ম। এক অঙ্কের নাটক। গানেব ভিতর দিয়ে গল্প বলা হচ্ছে। এর জনপ্রিয়তা আজও সমান আছে।

মামীর চোখের দিকে তাকিয়ে মনে হল তিনি ঘুমিয়ে পড়েছেন। পিছন ফিবে কথা বলতে আমাবও কষ্ট হচ্ছিল। তবু স্বাতি বলল: ফুবিয়ে গেল?

বললুম: কেরালাব নাচের নাম ফুববে না। এতক্ষণ তো আর্য নাচেব কথা শোনালুম, দ্রাবিড নাচেব কথা সবই বাকি। মুটি্যয়েট্টু, থিরায়াট্টম, টিয়্যাট্টম—

থাম থাম।

হেসে বললুম: এবাবে সত্যিই থামতে দাও। বড ক্লান্ত বোধ কবছি।

কোচিন আব বেশি দূব নয়।

## ৫

সন্ধ্যাবেলায় এর্নাকুলম-কোচিনকে একটা পরীর রাজ্য বলে মনে হয়েছিল। এর্নাকুলম ছিল কোচিন রাজ্যের রাজধানী, আর কোচিন বন্দর। মাঝখানে পুল। রাতে এই পুলের উপরে বাতি জ্বলে, বাতি দুদিকের শহরে।

প্রাকৃতিক সৌন্দর্যে কোচিন বড় ধনী। সুন্দর দ্বীপ, সুন্দর সমুদ্র, তাল-নারিকেলবেষ্টিত হ্রদ আর বড় বড় জাহাজের আশ্রয় হারবার।

দিনের বেলায় ইহুদিদের সিনাগগ দেখা চলে। সেখানে নাকি ওল্ড টেস্টামেন্টের বড় রোল আছে। সমুদ্রের ধারে গির্জা আছে সেণ্ট ফ্রান্সিস জেভিয়ারের। এ সব দেখার অধিকার আমাদের নেই। ভিতরে যেতে মামী রাজী হবেন না। তাই বাহির থেকেই দেখতে হয়। আর একটি প্রাসাদ আছে পর্তুগীজের তৈরি। একবার নাকি এক পর্তুগীজ অফিসার কোন হিন্দুমন্দির লুণ্ঠন করেছিল। এই প্রাসাদ নির্মাণ করে তারা তার প্রায়শ্চিত্ত করে। ভিতরের ম্যুরাল চিত্রকলা দেখবার মতো।

ব্যাঙ্গালোরের গাড়ি ছাড়ে দুপুর সোয়া বারোটায়। শোরানুর প্যাসেঞ্জার। সেখানে গাড়ি বদল। মামা মামী ও স্বাতিকে একটা খালি গাড়িতে তুলে দিয়ে আমি তৃতীয় শ্রেণীতেই উঠলুম। আমার বাজার দর ভাল করেই জানা আছে, তাইতেই খুব শক্তভাবে মামার অনুরোধ ঠেলতে পারি। মামা বলেছিলেন: এতদিন একসঙ্গে থেকেও কি আমার কোন দাবি হল না গোপাল?

ছি ছি, এমন কথা বলবেন না।

আর কী বলব বল!

আমি যে নিজের প্রয়োজনে যাচ্ছি।

প্রয়োজন কি ফুরোবে না ?

নিশ্চয়ই ফুবোবে।

একটা দীর্ঘশ্বাস ফেলে মামা বললেন ঃ দেখি।

আর কেউ দীর্ঘশ্বাস ফেলল কি না জানি না, কিন্তু আমার দুঃখ হল না। মনে হল, আমি ঠিক করেছি। গদিআঁটা গাড়িতে চাপার অধিকার আমার নেই। কোনদিন হবে না। দুরকম গাড়ি এদেশে চিবকাল থাকবে। কাঠেব বেঞ্চি আর গদির বিছানা। দেশের প্রায় সমস্ত লোক যাবে জানোয়ারের মতো গাদাগাদি বন্দী হয়ে, আব গুটিকয়েক ভাগ্যবান যাবে গদির বিছানায় গড়াগড়ি দিয়ে। আমি যে ভাগ্যবান নই, পরের ভাগ্যে আমি কেন জাত খোয়াব !

নিজের গাড়িতে ওঠবাব সময় আমি পিছন ফিরে তাকালুম। যা আশা করেছি তাই দেখলুম। দবজার হাতল ধরে দাঁড়িয়ে স্বাতি আমাকে দেখছে।

বেশ হাত পা ছড়িয়ে বসবাব জায়গা পেয়েছিলুম। কিন্তু ঠিক ট্রেন ছাড়বার সময়টিতেই গুটিয়ে বসতে হল। এক তরুণ ভদ্রলোক কাঁধে একটা ঝোলা আর বগলে একটা ছোট বিছানা নিয়ে গাড়িতে উঠে পড়ল। আমি বসে ছিলুম দরজার দিকে মুখ করে। তাই আমাকেই আক্রমণ করল। এ রণে ভঙ্গ দেওয়াই ভদ্রতা। কিছু বলবার আগেই আমি তাকে বসবার ব্যবস্থা করে দিলুম।

যখন পরিচয় হল, তখন আপশোসের চেয়ে আনন্দ হল বেশি। ভদ্রলোক সোস্যাল সায়েন্সে এম. এ. পড়ছে। নাম নাম্বুদ্রি। এখন তাকে কলেজের ক্লাস করতে হয় না, কেরালার আদিবাসীর উপর একটা থিসিস দাখিলের জন্য নানা স্থানে গবেষণা কবে বেড়াচ্ছে।

নীলগিরির আদিবাসীদের কথা আমি কিছু পড়েছি। কাঞ্জীভরমের পথে একদল টোডা যাত্রীকে দেখবাবও সুযোগ পেয়েছি। কিন্তু কেবালাব কোন আদিবাসীর নাম আমি শুনি নি। উত্তরভারতের

অনেকেই হয়তো শোনেন নি। ভাবলুম, এ ভারি ভাল হল। এই শিক্ষার্থী ভদ্রলোকের কাছেই অনেক শিক্ষা পাওয়া যাবে।

তাঁকে সুস্থ ও সহজ হতে দেখে বললুম : আপনার গবেষণা বুঝি সম্পূর্ণ হয়ে গেল !

প্রায়।

টোডাদের মতো কোন ইন্টারেস্টিং জাতি পেলেন ?

একটা !

তবে ?

এক গণ্ডা।

বলেন কি ?

ঠিকই বলছি। এই কদিনে আমি চারটি জাতের পরিচয় পেয়েছি। পাণ্ডরম, উরলি, উল্লটন, আব মুদ্রণ। অ্যান্থ্রপলজি কি আপনার ভাল লাগে ?

নিশ্চয়ই লাগে।

উৎফুল্ল হয়ে নাম্বুদ্রি নিজের ঝোলার ভিতর হাত দিল। বলল : দেখুন তো আমার ডাটা কেমন সংগ্রহ হয়েছে।

সর্বনাশ ! আমি যে এ সবের কিছুই জানি নে।

জানেন না !

নাম্বুদ্রি নিরাশ হচ্ছিল, তখুনি সামলে নিয়ে বলল : তাতে কী আসে যায় ! শুনলেই আপনি বুঝতে পারবেন।

হঠাৎ জিজ্ঞাসা করল : আমাদের সমাজব্যবস্থার কথা আপনি জানেন তো ?

অকপটে স্বীকার করলুম : জানি নে।

তাহলে : ভদ্রলোক ভাবল এক মুহূর্ত, তারপর বলল : নায়ার আর নাম্বুদ্রি, এদের সম্বন্ধে আপনার কিছু জানা দরকার।

এ কথাও আমি মেনে নিলুম।

নাম্বুদ্রি বলল : প্রথমে নায়ারদের কথা বলি। এ অঞ্চলের

এরাই সবচেয়ে প্রাচীন অধিবাসী। আর্যরা এদেশে আসবার আগে এদের প্রতিপত্তির অন্ত ছিল না। ভাল যোদ্ধা ছিল এরা। থাকত যৌথ পরিবার প্রথায়। সেও মাতৃমুখী সমাজ। আমরা বলি মরুমক্কাথায়াম সমাজ। যৌথ গৃহের নাম তারাওয়াড। সকলের উপাজন একত্র জমা হয়ে সংসার নির্বাহ হবে। কিন্তু দিনে দিনে এই প্রথার প্রতি শ্রদ্ধা কমে আসছে। সম্পত্তি ভাগ হয়ে যাচ্ছে। মাতৃমুখী সমাজের প্রতিও বিরাগ গভীরতর হচ্ছে। শুধু নায়ার কেন, এই প্রথা ক্ষত্রিয় মুসলমান ও অন্যান্য সমাজেও প্রচলন আছে। বড় বড় যৌথ পরিবার। তার পরিচালনার ভার থাকবে করনভনের উপর। পরিবারের বয়োজ্যেষ্ঠ পুরুষের নাম করনভন। গত চার-পাঁচশো বছর ধরে চেষ্টা হচ্ছে যৌথ পরিবার ভেঙে দিয়ে পিতৃমুখী সমাজ প্রচলনের। আমরা বলি মক্কাথায়াম। মনে হচ্ছে, এই ধারা সম্পূর্ণ পাল্টে যেতে আর বেশি সময় লাগবে না।

নাম্বুদ্রি বলল: আপনি বোধ হয় তারাওয়াড গৃহ দেখেন নি। এগুলির স্থাপত্যরীতি বড় অদ্ভুত। মোটা ভারি দরজা আর চৌকাঠের উপর বিচিত্র কারুকার্য আর পিতলের সরঞ্জাম।

আমাদের নিজেদেরও গোলমাল আছে। আমরা নাম্বুদ্রিরা খাঁটি আর্য সন্তান। আমাদের জ্ঞানের ও বিদ্যার যেমন নাম, তেমনি নাম সরল শান্ত জীবনযাত্রার। উপার্জন ত্রিবিধ উপায়ে—জমি থেকে, মন্দির থেকে বা পৌরোহিত্যে।

নায়ারদের মতো আমাদেরও গৃহের একটা নাম আছে, ইল্লম। যৌথ পরিবার প্রথাও আছে। আর আছে মেয়েদের পর্দা। শুনে হয়তো আশ্চর্য হবেন, আমাদের ঘরের মেয়েরা সোনার গহনা ভালবাসে না। অন্য জাতের মেয়েরা একথা বিশ্বাস করতেই পারে না। গোলমালের যে কথা বলছিলাম সে একটা প্রথা। একমাত্র বাড়ির বড় ছেলেরই নাম্বুদ্রি ব্রাহ্মণ পরিবারে বিবাহের অধিকার আছে। কিন্তু বউ ঘরে আসবে না। মাঝে মাঝে শ্বশুরবাড়ি গিয়ে

বউয়ের সঙ্গে দেখাসাক্ষাৎ করে আসতে হবে। একে সম্বন্ধন বিবাহ বলে। অন্য ছেলেরা বিবাহ করবে ক্ষত্রিয় কিংবা নায়ার পরিবারে। কাজেই এই অসবর্ণ বিবাহে যে সন্তান সন্ততি হবে তাদের কোন অধিকার থাকবে না ইল্লম সম্পত্তিতে। ভাল কথা। কিন্তু তার ফল হল বিষময়। নাম্বুদ্রি মেয়েরা সব কুমারী রয়ে গেল। কাজেই পরিবর্তন অবশ্যম্ভাবী। সমাজ প্রথায় ভাঙন ধরেছে। আর আমরাও আধুনিক হয়েছি দেশের আর দশজনের মতো।

আর একটি জাতির কথা বলা উচিত। তার নাম হল ইঝভ। বিশেষত্ব কিছুই নেই। ধর্ম হিন্দু। চাষবাস আর নারিকেল নিয়েই আছে। এ দেশের বিখ্যাত ধর্মপ্রচারক শ্রীনারায়ণ গুরু স্বামী এই কুলেই জন্ম নিয়েছিলেন বলে এদের নাম করছি। শ্রীনারায়ণ গুরুর কথা আপনি নিশ্চয়ই শুনেছেন ?

শুনি নি হল সত্য কথা। কিন্তু তাতে নিজের অজ্ঞতা বড় বেশি প্রকাশ হয়ে পড়ে। তা ছাড়া এইরকম উত্তরে নাম্বুদ্রি বোধ হয় আঘাত পাবে। একটু ঘুরিয়ে জবাব দিলুম: কিছু বলুন না তাঁর সম্বন্ধে।

তিনি শুধু সমাজ-সংস্কারক নন, ধর্মগুরুও ছিলেন। তাঁর বিশ্বাসের কথা বড় সহজ আর সুন্দর। বলতেন, 'এক জাতি, এক ধর্ম, এক ভগবান।' বলতেন, মানুষের ধর্ম যাই হোক না কেন, তার প্রগতি অব্যাহত থাকবে। শ্রীনারায়ণ গুরুকে বুঝতে হলে তাঁর সমকালীন সমাজের গোঁড়ামি কিছু জানতে হবে। আপনাদের বিবেকানন্দ সব দেখেশুনে এক কথায় বলে গিয়েছিলেন, 'ভারতের পাগলা গারদ'। সত্যিই কতকটা তাই। সমাজ তখন দুটো ভাগে ভাগ হয়ে আছে—সবর্ণ আর অবর্ণ। মন্দির প্রাঙ্গণ থেকে সরকারী কর্মক্ষেত্র পর্যন্ত সবর্ণ হিন্দুদের একচ্ছত্র প্রাধান্য। নিম্নবর্ণ হিন্দুদের সেখানে প্রবেশের অধিকার নেই, পূজার অধিকার নেই, মন্দির-দ্বার তাদের জন্য রুদ্ধ। শুনে আশ্চর্য হবেন, মন্দির-সংলগ্ন রাজপথেও তাদের

গতিবিধি একেবারে নিষিদ্ধ। স্কুল কলেজ প্রভৃতি প্রতিষ্ঠানে অবর্ণরা সবর্ণদের সঙ্গে মেলামেশা করতে পারবে না। এবং যথেষ্ট লেখা পড়া শিখেও সরকারী চাকরি পায় নি এমন উদাহরণ যথেষ্ট আছে। শ্রীনারায়ণ গুরুর আবির্ভাব হল সমাজের চরম দুর্দিনে, তাঁর আন্দোলন সফল হল। জাতিভেদ প্রথার মেরুদণ্ড গেল ভেঙে। ত্রিবাঙ্কুরের মহারাজা দিলেন টেম্প্‌ল এন্ট্রি প্রোক্লামেশন। দেখতে দেখতে আইন পাস হয়ে এই অন্যায় বন্ধ হল।

শ্রীনারায়ণ গুরু এ যুগের মানুষ। ১৯২৮ সনে বরকলার শিবগিরি মঠে তিনি দেহরক্ষা করেন। তাঁর শিষ্যরা শ্রীনারায়ণ ধর্ম সংঘম নামে একটি প্রতিষ্ঠান স্থাপন করে গুরুর সমাজধর্ম প্রচার করে যাচ্ছেন।

আর একটা অদ্ভুত ভাব এল মনে। আমরা কত অজ্ঞ। অথচ নিজেদের কত বিজ্ঞ ভাবি। অনেক কিছু জানার গর্ব আমাদের আর নেই। কিন্তু আমরা কতটুকু জানি! এই যে এদেশের একজন মহাপুরুষ, এঁর নাম তো আমি জানতুম না। কজনে জানে তাও জানি নে। এ সব না জেনেও যখন দিন চলে যায় তখন জানার প্রয়োজন কি সব ফুরিয়ে গেল!

কী ভাবছেন?

নাম্বুদ্রির প্রশ্নে আমার ধ্যান ভাঙল। তাড়াতাড়ি বললুম: কিছু ভাবছি কি!

ভাবছিলেন বইকি!

আমি তাকে সত্যি কথা বললুম। সব শুনে নাম্বুদ্রি বলল: এ আপনার দোষ নয়। তাঁর খ্যাতি হয়তো নিজের দেশেই সীমাবদ্ধ আছে।

হয়তো তাই। বড় বড় মহাপুরুষদের খ্যাতিও তাঁদের জীবদ্দশায় এমনি সীমাবদ্ধ থাকে। মৃত্যুর পরে তার প্রসার। শিষ্য-প্রশিষ্যরা যখন দিকে দিকে তাঁদের গুরুর বাণী প্রচার করে বেড়ান, তখন সেই

বাণী জগতের কানে গিয়ে পৌঁছয়। প্রতিষ্ঠা হয় প্রচারের দ্বারা। আজকের জগৎ তাই প্রচার-পাগল।

নাম্বুদ্রি বলল ঃ এদেশের অধিবাসীদের সম্বন্ধে আপনাকে কিছু বলব বলেছিলাম। এদেশের পাহাড়ে ও দুর্ভেদ্য বনে কত যে জাত অজ্ঞাত আছে তার হিসেব নেই। তাদেব কথা আমি কিছুই বলতে পারব না। আমি কুমিলির চারধারে একটা পাহাড়ে জাত দেখেছি। তাদের নাম পণ্ডরম। ছোটখাট শক্ত চেহারার লোক। থাকে গুহায় কিংবা গাছের কোটরে। প্রকৃতিতে যাযাবর বলে চাষবাস করে না। বনের ফলমূল মধু খেয়েই চালিয়ে দেয়। ভাল শিকারী তারা, তীরের লক্ষ্য একেবারে অব্যর্থ। এদেরই একজনকে আমি গ্রামে আসতে দেখেছিলাম। মধু মোম বিক্রি করতে এসেছিল। বললাম, তোমাদের গ্রাম দেখাতে পার ?

আপনার ভয় করল না ?

ভয় করলে চলে না। তাছাড়া, এরা নৃশংস নয় বলেই জানতাম। লোকটা কি ভাবল সেই জানে। আমায় সঙ্গে নিয়ে গেল। দেখলাম, গুহা নয় গাছের কোটরও নয়, থাকে একরকম ছোট ছোট ঘরে। কাঠ আর লতা-পাতা দিয়ে তৈরি। এক রকমের কাপড়ও পরে। বলল, বিয়ে দেখবে ? আজ আমাদের একটা বিয়ে আছে। আমি তো লাফিয়ে উঠলাম।

সেই বিবাহ দেখতে গিয়ে দেখলাম যে সকলে কাপড় পরে না। গাছের বাকলেও অনেকে লজ্জা নিবারণ করে। ওদের ভাষা আমি বুঝি নে। সেই লোকটাই আমাকে বুঝিয়ে দিল যে মেয়ের বাবা ছলছল চোখে বলছে, আমার মেয়েকে তোমার হাতে দিচ্ছি, ভাল করে তাকে দেখো।

তারপর চার গোলা ভাত রাখা হল বরকনের সামনে। কনে দু গোলা ভাত তুলে বরের হাতে দিল। বর তা খেয়ে বাকি দু গোলা দিল কনেকে। বিয়ে হয়ে গেল।

পুরুত নেই, মন্তর নেই?

কিচ্ছু না।

নাম্বুদ্রি বলল: কার্ডেমম পাহাড়ে উরলি জাত দেখেছি। তারা অনেক সভ্য হয়ে এসেছে। সমতলেও তাদের দেখা যায়, ধান নিয়ে কাপড় কিনতে আসে। কিন্তু হাতে একখানা ছুরি থাকবেই। তাতে সব কাজই সম্ভব। তাদের বস্তিতে আমি যাই নি। শুনেছি, বাঁশ আর বুনো ঘাস দিয়ে তারা ঘর তৈরি করে। চাষবাস করে। কিন্তু ভাত খায় বছরের ছ মাস, বাকি ছ মাস নাকি শাকপাতা আর ফল-মূল খেয়ে থাকে। এ একটা পুরনো প্রথা। তুকতাক ভেলকি জাদুতে এদের অসীম বিশ্বাস। অসুখ হলে ওষুধের বদলে এরা তুকতাকই করে। তারপর মরলে কবর দেয়। সেই কবরের ওপর দলের প্রত্যেককে একখণ্ড কাপড় দিতে হবে।

আর এক জাতের নাম উল্লটন। আমি এদের কুমীর শিকার করতে দেখেছি। কী অদ্ভুত দক্ষতা! বঁড়শি ফেলে কুমীর ধরে। মাছ গাঁথতে আর তীর ছুঁড়তে এদের জুড়ি নেই। এদের বিবাহটাও বড় অদ্ভুত। কারও কোন হাত নেই। যে মেয়ের বিয়ে, সে বসবে একটা তালপাতার কুঁড়ের ভিতর। যারা পাণিপ্রার্থী তারা সেই কুঁড়ের চারিদিকে ঘুরে ঘুরে নাচবে, আর হাতের বাঁশের লাঠি ঢোকাবে কুঁড়ের ভিতর। এমনি নাচ অনেকক্ষণ ধরে চলবে। তারপর কনে একটা লাঠি হাত দিয়ে ধরলেই নাচ শেষ। যার লাঠি ধরল, তাকেই সে বিয়ে করবে।

ভারি মজার তো!

মুদ্রণদের বিবাহের স্বাধীনতা এর চেয়েও বেশি।

নাম্বুদ্রির কথায় আমি আরও কৌতূহলী হলুম।

ওরা পৃথিবীর যে কোন সভ্যদেশকে হারিয়ে দিয়েছে। ছেলেমেয়ের বাপ-মায়ে কোন বিবাহ ঠিক করলে দুজনকেই ছেড়ে দেওয়া হয়। তারা কোন গুহায় গিয়ে কিছুদিন একাকী বাস করবে। পৃথিবী

থেকে বিচ্ছিন্ন একেবারে নিজেদের জগৎ। কয়েক সপ্তাহ পরে বেরিয়ে এসে মতামত জানাবে। বিয়ে করতে যদি রাজী না হয়, কেউ কিছু বলবে না। নতুন করে আবার সব ব্যবস্থা হবে।

আমি বিস্মিত হলুম অপরিমিত। পুরুষ ও নারীর সম্বন্ধ যে এমন সহজ হতে পারে, আগে জানা ছিল না। লেখাপড়া শিখে আমরা সভ্য হয়েছি। তাই আমাদের এত শঙ্কা, এত সঙ্কোচ। মেয়েরা পুরুষকে ভয় পায়, আর পুরুষের ভয় পরিণামের। আদিম প্রকৃতির কথা প্রতিক্ষণ আমাদের মনে থাকে। থাকে বলেই এত ভয়, এত ভাবনা।

আজকের পৃথিবী দিনের আলোয় সভ্যতার ভান করে। অন্ধকারে তার আত্মপ্রকাশ। নেপথ্যে মানুষের আদিম প্রবৃত্তি দিনে দিনে যেন বেশি বন্য হচ্ছে।

এক রকমের অদ্ভুত আক্রোশে আমি অস্থির হয়ে উঠলুম।

## ৬

শোরান্নুরে গাড়ি বদল নিয়ে মামার দুশ্চিন্তা ছিল। ম্যাঙ্গালোর থেকে মাদ্রাজ মেল আসবে বিকেল পাঁচটায়। আমাদের ট্রেন কয়েক মিনিট আগে পৌঁছবার কথা। দেরি হলে সর্বনাশ। না হলেও দুর্ভাবনার কারণ আছে। একখানি কোচ ম্যাঙ্গালোর থেকে ব্যাঙ্গালোর যায়। তাতে তিনটি শ্রেণী। জায়গা যে পাওয়া যাবেই তার কোন স্থিরতা নেই। না পেলেই বিপদ। শেষরাতে জলারপেটে আবার গাড়ি বদল করতে হবে। রাগতভাবে মামা বলেছিলেন : তোমার বুদ্ধি শুনেই এই বিপদে পড়লুম।

ভয় পাচ্ছেন কেন, 'তার' তো করে দেওয়া হয়েছে। জায়গা পাওয়া যাবে বলে আশ্বাসও দিয়েছে।

সে সবই তো অনুমানের কথা।

অনুমান হলেও মিথ্যে আশ্বাস দিত না।

বিরক্তভাবে মামা বললেন : এই তোমাদের দোষ। খাবাপ দিকটা কিছুতেই দেখতে পাও না।

দোষ আমার আছে। আমি শুনেছিলুম, কোচিন থেকেও ব্যাঙ্গালোরেব জন্য থ্রু গাড়ি আছে। ব্যাঙ্গালোর থেকে নাকি এমন একখানা ট্রেন ছাড়ে যার চারটে ভাগ। এক ভাগ ত্রিচি যাবে, এক ভাগ নীলগিরি, এক ভাগ ম্যাঙ্গালোর আর চতুর্থ ভাগ কোচিন। মাদ্রাজ থেকে যে কোচিন এক্সপ্রেস ছাড়ে, জলারপেটে তার সঙ্গে গোটা ট্রেনখানা জুড়ে দেওয়া হয়। দুখানা ইঞ্জিন লাগে। তার পর ইরোডে কাটে ত্রিচির গাড়ি, কোইম্বাতুরে নীলগিরির। এই শোরান্নুর থেকে ম্যাঙ্গালোর আর কোচিনের গাড়ি আলাদা হয়। শোরান্নুর চৌরাস্তা। চতুর্থ রাস্তা গেছে অঙ্গদিপুরমের দিকে। কোচিন স্টেশনে

এসে আমরা হতাশ হলুম। শুনলুম, আমাদের খবর ঠিক নয়। ভবিষ্যতে এই রকমের ট্রেন নিশ্চয়ই চলবে।

ব্যাঙ্গালোরে 'তার' করে দিয়েও রেলের কর্মচারীটি আমাদের উপদেশ দিলেন: শোরান্নুরে জায়গা না পেলেও ঘাবড়াবেন না। নীলগিরি থেকে যে কোচ যায়, কোইম্বাতুরে তাতে চাপবার চেষ্টা করবেন। মহিসুরের দশেরা তো শেষ হয়ে গেছে, এখন আর ব্যাঙ্গালোরের গাড়িতে ভিড় হবে না।

মামাকে এই আশ্বাসের কথাও শুনিয়েছিলুম। বলেছিলুম: আপনি কিছু ভাববেন না, শোরান্নুরে আমি সব ব্যবস্থা করব।

সেই শোরান্নুর পৌঁছতে আরও কিছু দেরি আছে। প্যাসেঞ্জার ট্রেন, বড় ঢিমে চালে চলে। ভাবলুম, নাম্বুদ্রিকে এবারে কী জিজ্ঞাসা করি। মালয়ালাম সাহিত্যের গল্প শুনেছি পিল্লাইয়ের কাছে। ত্রিবেন্দ্রামের পথে ভদ্রলোক অনেক কিছু শুনিয়েছেন। একটি কথা শুধু জেনে নেওয়া হয় নি। এ দেশের ভাষার কথা। সংস্কৃতের ব্যবহার দেখে সন্দেহ হয়, এ ভাষার উৎপত্তি হয়তো সংস্কৃত থেকেও হতে পারে। নাম্বুদ্রিকে আমার সন্দেহের কথা বললুম।

নাম্বুদ্রি বলল: সাহিত্য আমার বিষয় নয়, তবে পরীক্ষা পাসের জন্য কিছু পড়তে হয়েছে।

তার চেয়েও কম জানলে আমার চলবে। আমি পরীক্ষা দেব না।

নাম্বুদ্রি বলল: তবে নির্ভয়ে বলতে পারি। উল্লুর পরমেশ্বর আইয়ার নাকি এই মত প্রচার করেছেন যে বিন্ধ্য পর্বতের দক্ষিণে ছিল এক ভাষা। তিনি সেই দ্রাবিড় ভাষাকে বলেন পঝমতামিল। এর থেকেই দক্ষিণের চারটি প্রধান ভাষার জন্ম—তামিল তেলগু কান্নাডিগ এবং মালয়ালাম। তেলগু ও কান্নাডা গোড়াতেই আলাদা হয়ে যায়। চোল চের পাণ্ড্য রাজ্যে তখনও এক ভাষা ছিল। সঙ্গম সাহিত্যে চের রাজ্যের প্রচুর উল্লেখ পাওয়া যায়। প্রাচীন কালের চের রাজাই তো বর্তমানের কেরালা।

বললুম ঃ আমার প্রশ্ন একটু অন্যরকম ছিল। মালয়ালাম ভাষার জন্মের ইতিহাসে সংস্কৃতের নামগন্ধ নেই। অথচ এখন শুনতে পাই যে এ ভাষায় সংস্কৃত শব্দের ছড়াছড়ি। কী করে এমন হল ?

বুঝেছি, আপনি মণিপ্রবালের কথা জানতে চাইছেন। এর জন্য আমরা নাম্বুদ্রিরাই দায়ী। পুরাকালে আমাদের পরিবারে সংস্কৃত ভাষার খুবই প্রচলন ছিল। প্রতিদিনের কথার ভিতর যত মালয়ালাম কথা তার চেয়ে বেশি সংস্কৃত শব্দ। দিনে দিনে এই মিশ্র ভাষা এমনই জনপ্রিয় হয়ে উঠল যে নাম্বুদ্রিরা ভাবলেন যে এই ভাষাই সাহিত্যের ভাষা হবার উপযোগী। এঁরা নিজেরা ভাল মালয়ালাম জানেন না, আর জনসাধারণ জানে না সংস্কৃত। তাই সেদিনের কেরালায় এই মিশ্র ভাষাই চালু হয়ে গেল।

ইতিহাসে এই আন্দোলনকে মণিপ্রবাল স্কুল বলে। কবিরা সংস্কৃতকে অনুসরণ করলেন অন্ধভাবে। সংস্কৃত ছন্দ ভাব রীতিনীতি সবই এসে গেল। কিন্তু দেশের নিজের জিনিস তো যেতে পারে না। পত্তু নামে যে প্রাচীন গান সর্বজনপ্রিয় ছিল, কালক্রমে সেই পত্তুর সঙ্গে মণিপ্রবালেব মিলন হল। এ একদিনে হয় নি, চার শো বছর ধরে ধীরে ধীরে হয়েছে। অষ্টাদশ শতাব্দীতে আমরা নতুন ভাষা পেয়েছি।

আমি আরও কিছু শোনবার জন্য তাব মুখের দিকে তাকিয়ে ছিলুম। নাম্বুদ্রি বলল ঃ সেই যুগে নাকি কয়েকজন ধুরন্ধর কবি ছিলেন, যাঁদের চেষ্টায় নতুন মালয়ালাম ভাষার ও সাহিত্যের জন্ম হল। কিন্তু তাঁদের নাম আমাকে জিজ্ঞেস করবেন না। ইতিহাসে খুব ফলাও করে বলেছে, আর আমি ভুলেছি নির্বিকারে।

বলে হাসতে লাগল।

আমি কিছু বলবার আগেই বলল ঃ আমাকে খুব বোকা ভাবছেন তো ?

কেন ?

নিজের দেশের সাহিত্য সম্বন্ধে কিছুই জানি নে।

অনেকেই তো জানে না, কিন্তু সবাই কি বোকা!

সত্যি বলছি, বই আমার ভাল লাগে না। আমি ভালবাসি মানুষ। নতুন নতুন মানুষ নিয়ে আমি আমার জীবন কাটিয়ে দিতে পারি।

আর পুরনো মানুষ নিয়ে?

নাম্বুদ্রি বোধ হয় এ রকম প্রশ্নের আশা করে নি, তাই সহসা উত্তর দিতে পারল না।

হেসে বললুম: পুরনো মানুষ নিয়েও জীবন কাটাতে হয়। তাব অভ্যাস রাখা দরকার।

নাম্বুদ্রি আমাব রসিকতা যে বুঝতে পেরেছে তার প্রমাণ পেলুম তার কানের দিকে চেয়ে। কান দুটো একটু লাল হয়েছে। কোন উত্তর দিল না।

নাম্বুদ্রি ত্রিচুরে নেমে গেল। বলল: তার বাড়ি ত্রিচুরে। দরজা পর্যন্ত এগিয়ে এসে তাকে আমি ধন্যবাদ জানালুম। উত্তরে সে একটু হেসে গেল।

আমি লক্ষ্য করে দেখলুম, নাম্বুদ্রি শুধু তার বেশভূষাতেই সাদাসিধে নয়, ব্যবহারেও সরল। জীবনযাত্রা নিশ্চয়ই এদের অনাড়ম্বর। লেখাপড়া শিখেও এ যুগের মানুষ কী করে সরল ও নিরভিমান থাকে, সেই ভেবে বিস্ময় জাগে।

আমি আমার ঝোলার ভিতর থেকে গাইড বইখানা বার করলুম। পাতা উল্টে উল্টে আবার সব দেখলুম। একটা নাচেব ছবি চোখে পড়ল। কৈকট্টিকলি। এ সম্বন্ধে স্বাতিকে কিছু বলা হয় নি। এব কোন বিবরণ লেখা নেই বলেই বোধহয় এর নাম ভুলে গিয়েছিলুম.

আর একটি ছবি দেখলুম, বল্লম কালি। ইংরেজীতে লেখা বোট রেস। অন্যত্র নাম দেখেছি স্নেক-বোট রেস। বর্ষার পর খালে যখন জল থৈ থৈ করে, তখন এই খেলা। সরু সরু লম্বা নৌকো

জলে নামবে। অসংখ্য লোক চড়বে এক একটা নৌকোয়। আর গান গেয়ে গেয়ে দাঁড় টানবে। সে কী উল্লাস! সে কী প্রতিযোগিতা! ছবি দেখেই আমি সেই দৃশ্য কল্পনা করলুম।

আরও অনেক ছবি দেখলুম। দেশকে সুজলা সুফলা করবার জন্য হাইডেল বাঁধ-পরিকল্পনা। নারকেলের ছোবড়া দিয়ে দড়ি ও কার্পেট বোনার দৃশ্য, হাতির দাঁতের মূর্তি। সোনারূপোর কিংখাব তৈরি হচ্ছে, লেস আর অরনমুলা গ্রামের কন্নডি। কাচের নয়, ধাতুর তৈরি আয়না।

বিকেল পাঁচটায় আমরা শোবানুর পৌঁছলুম। আমি চায়ের ব্যবস্থা করতে যাচ্ছিলুম। মামা বললেন ঃ চা এখন থাক গোপাল, নতুন গাড়িতে উঠেই চা খাওয়া যাবে।

মামী হাসলেন। আমি জানি মামার দুর্ভাবনা দেখেই মামী হাসলেন।

বললুম ঃ তাই হবে। প্রয়োজনটা শুধু জানিয়ে আসি।

ট্রেন যখন এল, তখন মামার আনন্দ আর ধরে না। একটি গোটা কম্পার্টমেণ্ট খালি এসেছে। কারও সাহায্যের অপেক্ষা না করেই আমরা দখল করে ফেললুম।

দরজায় দাঁড়িয়ে মামা বললেন ঃ তোমার চা কোথায় গোপাল?

আমি সব জিনিসপত্র গুছিয়ে রাখছিলুম, বললুম ঃ দেখছি।

কিন্তু গাড়ি থেকে নামতে পারলুম না। মামা তাঁর বিপুল বপু নিয়ে ছোট দরজাখানা সম্পূর্ণ আগলে রেখেছেন। ওখান থেকে তিনি সরে না এলে পাশ দিয়ে গলে নামবার কোন আশা নেই! মামার মুখ দেখে মনে হল, তিনি পরম কৌতুক বোধ করছেন। প্রথমটা আমি কিছু বুঝতে পারি নি, বুঝলুম গাড়ি ছাড়বার সময়। দরজা আগলে আমায় তিনি নামতে দিলেন না। ইতিমধ্যে নিজের হাতে চায়ের সরঞ্জাম নিয়েছেন বেয়ারার কাছ থেকে। আর রেলের

*এক কর্মচারীকে ডেকে আমার তৃতীয় শ্রেণীর টিকিটটা বদলে নেবার* ব্যবস্থাও করেছেন। গাড়ি ছাড়বার পর মামা এসে গদিতে বসলেন। মুখ তাঁর প্রসন্ন হাসিতে উদ্ভাসিত।

স্বাতি হঠাৎ জিজ্ঞাসা করে বসল : গোপালদাকে কেন নামতে দিলে না বাবা ?

এ রকম প্রশ্নের আশা মামা নিশ্চয়ই করেন নি। বললেন : সে কি রে !

সারারাত ইতিহাস শোনালে বাবা মরে যাব।

মামা অট্টহাস্য করে উঠলেন। স্বাতির গাম্ভীর্য গেল ভেঙে। মামী মুখ নিচু করে চা তৈরি করছিলেন। তাঁর ভাবান্তর লক্ষ্য করতে পারলুম না।

মামা বললেন : বুঝলে গোপাল, আমার পূর্বপুরুষ প্রজা ঠেঙিয়ে খেয়েছে। আর আমি কি এমনই অপদার্থ যে নিজের ভাগনেকে শায়েস্তা করতে পারব না !

এ কথাটি বোধ হয় আর একবার তাঁর মুখে শুনেছি। একটু বেশি স্নেহে একটু বাড়িয়ে বলছেন মাত্র। আমি যে তাঁর নিজের ভাগনে নই, সে কথা আমার জানা ছিল। কিন্তু সম্বন্ধটা যে একেবারে পাতানো, সেকথা শুনেছি তাঁরই মুখে। তবু কোন প্রতিবাদ করলুম না।

হাসতে হাসতে মামা বললেন : এ হল রাজনীতি। বুঝলে গোপাল, দেশ স্বাধীন হবার পর রাজনীতি শিখেছি। নীতির বালাই নেই, শুধু রাজদণ্ড। দল পাকাও, আর দরকার হলে গায়ের জোর। দল পাকিয়ে তোমায় কাবু করতে পারলুম না কিনা, তাই গায়ের জোর খাটাতে হল।

বলে হাসতে লাগলেন তরল আনন্দে।

রায়সাহেব উপাধি তো মামা বর্জন করেছেন, মন্ত্রী হতে কি পারবেন না !

## ৭

মনে মনে স্থির করেছিলুম, গাড়িতে আর কোন কথা কইব না। কেউ কিছু প্রশ্ন করলেও উত্তর যাব এড়িয়ে। এই প্রতিজ্ঞা নিয়ে আমি মামীর হাত থেকে চায়েব পেয়ালা নিয়েছিলুম। মামা বললেন ঃ গোপাল একেবারে চুপ করে রইলে ?

উত্তর না দিয়ে আমি চায়ের পেয়ালায় ঠোঁট চেপে রেখেছিলুম। কিন্তু আড়চোখে স্বাতির মুখের দিকে তাকিয়ে দেখলুম, কৌতুকে তার দুচোখ যেন নাচছে। ভাবি বিপদ তো !

মামী কথা বলে আমাকে উদ্ধাব কবলেন। তাঁর হাতের কাজ শেষ হয়েছিল। বললেন ঃ দেশে ফিবেও গোপালের কাছে আমাদেব অনেক সাহায্য নিতে হবে।

কী বকম ?

প্রশ্নটা মামাই করলেন বলে আমাকে আর কিছু বলতে হল না। কিন্তু স্বাতিকে দেখলুম, কাগজপত্র নিয়ে হঠাৎ ভাবি ব্যস্ত হয়ে উঠেছে।

অঘ্রাণের তো আর দেবি নেই, মাঝে মাত্র একটি মাস। তুমি কি একা সব সামলাতে পাববে !

মামার মনে পড়েছে বটে, অগ্রহায়ণে স্বাতির বিয়ে। কিন্তু আগ্রহ দেখলুম না একেবাবে। উত্তব সংক্ষেপে দিলেন ঃ হুঁ।

তুমি তো হুঁ বলেই খালাস। কাজটাও তো কাউকে করতে হবে।

তা হবে বৈকি।

তোমাব তো কোনই মাথাব্যথা দেখছি না।

সময়মতো হবে।

আশ্চর্য মানুষ ! কন্যাদায়ে লোকে পাগল হয়ে যায়। অথচ তুমি কী করে নিশ্চিন্ত আছ তাই ভাবি।

মামা ততক্ষণে তাঁর পাইপ ধরিয়ে ফেলেছিলেন। খানিকটা ধোঁয়া মুখে নিয়ে বললেন: মেয়ের বিয়েকে দায় ভাবতে পারিনে বলেই নিশ্চিন্ত আছি।

মেয়ের বিয়ে তাহলে অঘ্রাণে দেবে না?

কেন দেব না! তবে কোন বাঁদরের সঙ্গে যে দেবনা সে বিষয়ে নিশ্চিন্ত থাকতে পার।

একখানা বই-এর পাতা স্বাতি এলোমেলো ভাবে ওল্টাচ্ছে। আমার হঠাৎ কালীকেষ্ট হালদারের কথা মনে পড়ল। সে লোকটা দেখছি মিথ্যে খবর দেয়নি। স্বাতির এই বিয়েতে যে মামার সম্মতি নেই, সে কথা সত্যি দেখছি। সত্যি হলেই মঙ্গল। স্বাতি রক্ষা পাবে। না জেনে একটা অপছন্দের মানুষ বিয়ে করাব মধ্যে খানিকটা সান্ত্বনা আছে। মানিয়ে নেবার একটা চেষ্টা করা যায়। কিন্তু জেনে শুনে তা হয় না। ঘৃণা থেকে প্রেমের জন্ম হয় না স্বাভাবিক পরিবেশে। বই-এর পাতাগুলো স্বাতি খুব তাড়াতাড়ি ওল্টাতে লাগল।

মামী ফোঁস করে উঠলেন: অমন ছেলেকে তুমি বাঁদর বলছ?

সবটুকু দেখলে তুমিও বলবে।

আমার মাথা এখনও বেগড়ায়নি বুঝলে, মেয়ের বিয়ে আমি অঘ্রাণেই দেব।

বেশতো।

মামাকে উপেক্ষা করে মামী এবারে আমাকে বললেন: তুমি বাবা আমাকে একটু সাহায্য ক'রো। তুমি সঙ্গে থাকলে আমি একাই সব ব্যবস্থা করতে পারব।

আমি কিছু বলবার আগেই মামা বললেন: গোপাল না থাকলেও পারবে।

মামী এ কথার উত্তর দিলেন না। আমার দিকে চেয়ে বললেন: আমাদের সমাজে পাত্র কী দুর্লভ জান তো! কারও তো চালচুলো নেই, ভাল বংশপরিচয়ও নেই।

ইচ্ছে হল বলি আমার মতো। কিন্তু তখুনি নিজেকে সামলে নিলুম। যেচে কেন পাত্রের তালিকাভুক্ত হই! কিছু না চাইলে তো লোকে আমার চালচুলোর প্রশ্ন তুলবে না।

গম্ভীরভাবে মামা বললেন : শুধু চালচুলো আর বংশপরিচয় যদি চাও তো ভাল পাত্রের অভাব তো ভারতবর্ষে হবে না। অযোধ্যার নবাবের বংশধরেরা শুনেছি লক্ষ্ণৌ-এর আমিনাবাদে শিক কাবাব তৈরি করছে। যেমন বংশ, তেমনি গরম চালচুলো। চাই কি চেষ্টা করলে দিল্লীতে বাদশাহ বাহাদুর শাহর বংশধরও মিলবে।

আমি হাসতে সাহস পেলুম না। কিন্তু স্বাতির দিকে চেয়ে বুঝতে দেরি হল না যে তার মন হেসে উঠেছে করুণ কৌতুকে। সহজ লজ্জায় তার মুখের হাসি চাপা রইল ঠোঁটের আড়ালে।

মামী উত্তর দিলেন না। উত্তর দেবার কীইবা আছে! কিন্তু মামা তাঁকে ছেড়ে দিলেন না। এমন একটা মন্তব্য তাঁর ব্যর্থ হবে! বললেন : চুপ করে রইলে যে!

মেয়ের কপালে অনেক দুঃখ আছে, তা না হলে তোমার মেয়ে হয়ে জন্মেছে!

ভাবনা কিসের, তোমার মেয়ে হয়ে জন্মাবার সুখটাও তো ভোগ করবে।

এমনই গল্প বোধহয় আরও কিছুক্ষণ চলত। কিন্তু স্বাতি কথা কইল আচম্বিতে, বলল : আচ্ছা গোপালদা, ব্যাঙ্গালোর আমরা যাবার পথে দেখব, না ফেরার পথে?

স্বাতির যে কথা বলার প্রয়োজন ছিল, তা স্বীকার করি। প্রিয় হোক অপ্রিয় হোক, প্রসঙ্গটা প্রকাশ্যে উপাদেয় বলা চলে না। তাই সে অন্য কথা বলতে চায়। আমি তাকে সাহায্য করবার জন্য বললুম : সেটা ভেবে দেখবার কথা।

স্বাতি হেসে উঠল। সে হাসি যেন আর থামতে চায় না।

মামী বিস্মিত হলেন, বললেন : এমন হাসবার কী হল?

হাসবার কথা আগে হয়েছিল। আমার মনে হল, স্বাতি সেই হাসি পুষিয়ে নিচ্ছে। ইচ্ছে হল, আমিও তার সঙ্গে পাল্লা দিয়ে হাসি। কিন্তু তার আগেই স্বাতি খানিকটা সংযত হয়ে বলল : গোপালদার কথা শুনলে না, ব্যাঙ্গালোর আমরা কখন দেখব তাও ভেবে দেখতে হবে। না ভেবে কোন কিছু ভাবাও উচিত নয়, কী বল গোপালদা ?

ঠিক বলেছ। এই পৃথিবীটার জন্ম তো ভাবনা থেকেই।

কী রকম ?

ভগবান ভাবলেন, আলো হোক। আলো হল। ভগবান ভাবলেন, পৃথিবী হোক, মানুষ হোক। পৃথিবী হল, মানুষ হল।

তুমি বিশ্বাস কর এ সব কথা ?

না।

তবে বলছ কেন ?

সত্য কথাটা জানা নেই বলে।

সত্য জান না বলে কি মিথ্যা বলবে ?

মিথ্যা তো প্রমাণ করতে পারিনি। নতুন সত্যের আবিষ্কার না হওয়া পর্যন্ত পুরনো সত্যকেই সত্য বলে মানতে হবে।

তবে যে বললে বিশ্বাস কর না ?

সে কথাও সত্যি। বিশ্বাস করি যে এই সৃষ্টির ব্যাপারে আরও কোন বড় সত্য আছে। তাও একদিন ধরা পড়বে।

মামা বললেন : ভগবান বিশ্বাস কর তো ?

করি।

কেন কর ?

ঐ নামটি উচ্চারণ করে বড় সান্ত্বনা পাই। ভগবানকে অস্বীকার করলে দুঃখ বাড়বে।

মামী আমার মুখের দিকে স্থির দৃষ্টিতে চেয়ে ছিলেন। আমি কিছুতেই তাঁর মনের নাগাল পেলুম না।

স্বাতি বলল : ভগবানকে তাহলে তুমি নিজের স্বার্থেই বিশ্বাস কর।

মানুষ সবকিছুই করে নিজের স্বার্থে। পরার্থে যে কিছু করে, তাকে আমরা অতিমানুষ বলি। আমাদের ধর্মবিশ্বাস মতে দেবতারা অনেকের জন্য অনেক কিছু করেন, আর সকলের জন্য সবকিছু করেন স্বয়ং ভগবান।

মামা ঘনভাবে পাইপ টানছিলেন। এবারে পাইপটা সরিয়ে বললেন : কথাটা গোপাল ঠিকই বলেছ।

স্বাতি বলল : গোপালদা আজ মুডে আছে।

বললুম : মেজাজ আমার এই রকমই। শুধু অবিচার দেখলে একটু ক্ষেপে যাই, এই যা। তবে হাতে ক্ষমতা থাকলে ক্ষেপতুম না, মেরে টিট করে দিতুম। দুর্বল বলেই ক্ষেপে যাই, আর হাত কামড়াই।

ক্ষমতার লোভ আছে ?

লোভ ?

হ্যাঁ লোভ।

লোভ নেই। যখন ক্ষেপে উঠি, তখন হয়তো লোভ হয়। সে নিতান্তই সাময়িক।

ওটা স্থায়ী হলেই কি মঙ্গল ছিল না ?

কেন ?

লোভ কথাটা ধিক্কৃত হতে পারে। কিন্তু ওটা না থাকলে কিছুই অর্জন করা সম্ভব হত না। লোভ আছে বলেই কি আমরা উন্নতি করছি না ?

বন্যও হচ্ছি। এক পা এগিয়ে দুপা পিছিয়ে আসছি। যেখান থেকে আমরা শুরু করেছিলুম, সেখানেই প্রায় ফিরে এসেছি। লোভ বর্জন করতে পারলেই সমাজের কল্যাণ হবে।

স্বাতি এ কথার উত্তর খুঁজে না পেয়ে বলল : তুমি ব্যাঙ্গালোরের

কথা বল। সকাল বেলায় স্টেশনে নেমে আমরা শহর দেখব, না মাইসোরের গাড়িতে উঠব।

উত্তর মামা দিলেন, বললেন: সকাল বেলাতেই যখন পৌঁছচ্ছি, তখন দেখে নেওয়াই ভাল।

স্বাতি আমার দিকে একখানা গাইড বই এগিয়ে দিল। বলল: কত সময় লাগবে হিসেব করে বল।

বই না খুলেই আমি বললুম: যদি কলকারখানা দেখতে চাও, তাহলে একদিনে দেখা অসম্ভব।

এখানে আবার কিসের কারখানা?

আমি বিনির কাপড়ের কলের নাম করলুম। হিন্দুস্থান হাওয়াই জাহাজ, টেলিফোন আর ভারি কলকব্জার কারখানা। যা তৈরি হয়নি তাও বিরাট ব্যাপার হবে।

মামীর মুখের দিকে চেয়ে মামা বললেন: দেখবে?

মামী নাক সেঁটকালেন।

মামা তাড়াতাড়ি বললেন: তবে ওসবে কাজ নেই। আর যা দেখবার আছে তাই দেখিও।

আর কী দেখবার আছে! গাইড বই খুলে দেখলুম, লালবাগের একটা ছবি আছে। আর কিছুই নেই। বিপদের কথা। সোনার খনি আছে কোলারে। কিন্তু সে তো শহরে নয়, শহরের কাছেও নয়। ব্যাঙ্গালোর পৌঁছবার মাইল পঞ্চাশেক আগে বঙ্গারাপেট নামে একটি স্টেশন আছে। সেখান থেকে শাখা লাইনে আট মাইল গেলে সোনার খনি। একবার লিলুয়ার রেলের কারখানার জনকয়েক জানাশুনো ছেলে এই খনি দেখে গিয়েছিল। তাদের মুখে গল্প শুনেছি।

স্বাতি বলল: কী ভাবছ?

বললুম: সোনার খনির কথা।

মামা বললেন: তাই তো, এইখানেই তো কোথায় সোনার খনি আছে।

এখানে নয়, কোলারে।

স্বাতি বলল : আমরা সোনা তৈরি দেখব।

মামী বললেন : সোনা কি তৈরি হয়?

মামা বললেন : দেখবার বাধা আছে কোন?

আমি শুনেছিলুম, লিলুয়ার ছেলেরা চিঠি লিখে অনুমতি এনেছিল। এখানে লিখে আনাবার সময় নেই, নিজেরা গিয়ে চেষ্টা করতে হবে। তাকিয়ে দেখলুম যে তিনজনেই আমার মুখেব দিকে চেয়ে আছেন। সোনার মানই এইরকম। সোনার নামে কে মুগ্ধ হয় না আমার জানা নেই। বললুম : ভেতরে যেতে হলে অনুমতির দরকার।

বাইরে আবার কী দেখব?

মাঠ আর ঘরবাড়ি।

স্বাতি বলল : সোনার খনি কি কয়লার খনির মতো?

তাহলে দুঃখ ছিল না। সোনার গয়নাও তোমরা পরতে চাইতে না।

তারপরে তাকে সোনার খনির গল্প শোনালুম। পাথরের গায়ে সোনার মতো সরু সরু দাগ চিক চিক করে। খনির ভিতর কুলিরা সেই পাথর কাটে, উপরে তোলে। সেই পাথর গুঁড়ো করে সোনা বার করে চেলে চেলে। একদিকে পাথরের গুঁড়ো, অন্য দিকে সোনার কণা। তাল তাল সোনা। সোনা চুরি না হয় তার কত ব্যবস্থা। কিছুতেই কি চুরি হয় না! চুরির শিক্ষা যে আমাদের রক্তে ঢুকে গেছে। নিজেদের জিনিস আমরা নিজেরাই চুরি করি। যে দেশ সোনায় ভরে যেতে পারত, সে দেশে আজ খাদ্য নেই। দুমুঠো খেতে দেবার আশ্বাস কেউ দিতে পারছে না। চব্বিশ হাজার মানুষ এই সোনার খনিতে কাজ করে, তারাও কি দুবেলা পেট ভরে খেতে পায়!

এ সংবাদে কারো প্রয়োজন নেই।

ব্যাঙ্গালোরে নেমে নতুন বিপদের উৎপত্তি হল। রাত্রিবাস করতে হবে না বলে স্থির করা হয়েছিল, ওয়েটিং-রুমেই মুখহাত ধুয়ে আমরা বেড়াতে বেরব। মামা বাথ-রুমে ঢুকেছিলেন, মামী গিয়েছিলেন মেয়েদের ওয়েটিং-রুমে। খানিকক্ষণ পরেই ফিরে এসে নোটিশ দিলেন, নরককুণ্ড। মানুষ ওখানে ঢুকতে পারে না।

তর্ক অবান্তর। আমি উপর তলায় ছুটলুম রিটায়ারিং-রুমের চেষ্টায়। ডাকাডাকি করে খবব পেলুম স্থানাভাব। তাহলে কি কোন হোটেলে যেতে হবে?

ওধারের ঘর থেকে এক ভদ্রলোক বেরিয়ে এলেন। দীর্ঘ বলিষ্ঠ স্বাস্থ্য, বয়সে প্রৌঢ়, বিলাতি পোষাক। ইংরেজীতে বললেন: কী হয়েছে?

আমি বলতে যাচ্ছিলুম, ও কিছু নয়। কিন্তু তার আগেই তিনি বললেন: জায়গা নেই! আসুন আমার সঙ্গে।

বলে আমাকে একবকম টেনেই নিয়ে গেলেন নিজের ঘরে। একটি বেডের ছোট ঘর। বললেন: এই নিন। আপনার জিনিস-পত্র কোথায়? ওয়েটিং-রুমে? চলুন নিয়ে আসি।

কী আশ্চর্য! চেনা নেই, পরিচয় নেই, কোন জিজ্ঞাসাবাদ পর্যন্ত নেই। এই ভদ্রলোক আমায় জোর করে ধরে এনে নিজের ঘরে স্থান দিচ্ছেন। আমাকে ইতস্তত করতে দেখে বললেন: ও ভয় হচ্ছে বুঝি! আজকের দিনে তা কিছু আশ্চর্যের নয়।

বলে পকেট থেকে তাঁর কাগজপত্র বার করলেন, বললেন: কান্তিনাথ, দিল্লীর বড় দপ্তরে ছোট চাকুরে।

তাঁর আইডেন্টিটি কার্ড দেখে আরও বিস্মিত হলুম। রীতিমত

পদস্থ কর্মচারী। সাধারণ লোকের ধরা ছোঁয়ার বাহিরে। আমি তাঁর অমায়িক ব্যবহার দেখে আরও বিস্মিত হলুম। বললুম: ভয় নয়, আমার অন্য ভাবনা।

ভদ্রলোক আমার মুখের দিকে তাকালেন।

বললুম: আমার নিজের কিছুরই প্রয়োজন নেই। সঙ্গে মামা মামী আছেন, তাঁদের মেয়ে আছেন

ভদ্রলোক এক মুহূর্ত ভাবলেন, বললেন: রাতে থাকবেন?

না।

তবে কুছ পরোয়া নেই। আমি ঘর ছেড়ে দিচ্ছি।

সে কী!

আসুন আমার সঙ্গে।

বলে হাত ধরে আমায় হিড় হিড় করে টেনে নামালেন। আমি তাঁর অদ্ভুত ক্ষমতা দেখে অভিভূত হলুম। মামা মামীকে রাজী করতে তাঁর এক মুহূর্তও সময় লাগল না। কুলি ডেকে জিনিসপত্র নিয়ে সবাইকে উপরে তুলে আনলেন।

ভদ্রলোকের হাঁকডাকে বেয়ারা এল। তাকে বললেন: বাইরের বারান্দায় একখানা চেয়ার দাও।

মামী আমাকে বললেন: বাইরে বসবার কী দরকার! গোপাল একটু বুঝিয়ে বলনা।

হিন্দীটা মামী বুঝতে শিখেছেন, কিন্তু বলতে পারেন না। বাঙলায় বললে কান্তি নাথ বুঝবেন না। কাজেই আমার সাহায্যের দরকার। আমি তাঁকে বুঝিয়ে বললুম। ভদ্রলোক বললেন: আমার জন্য আবার ভাবনা কেন! আপনারা আরাম করে বসুন, মুখহাত ধোন। তারপর বেড়াতে যাবেন তো?

ঠিক বলেছেন।

কান্তি নাথ যেন আর্তনাদ করে উঠলেন: ইস, আপনারা যদি কাল আসতেন তো কী ভালই হত।

কেন ?

কাল সারাদিন আমার কাছে একখানা গাড়ি ছিল। বেশ বড় গাড়ি। ব্যাঙ্গালোরের সব কিছু আপনাদের দেখিয়ে দিতে পারতুম।

একটু ভেবে বললেন ঃ আচ্ছা দাঁড়ান, একবার চেষ্টা করে দেখি।

ভদ্রলোক দরজার দিকে পা বাড়িয়েছিলেন।

মামা ললেন ঃ গাড়ির জন্যে কেন ভাবছেন! একটা ট্যাক্সি নিলেই তো হবে।

শুধু শুধু কেন ট্যাক্সিকে পয়সা দেবেন!

ভদ্রলোক আর দাঁড়ালেন না, তরতর করে সিঁড়ির দিকে এগিয়ে গেলেন।

মামীও এই সুযোগে কাপড় গামছা নিয়ে স্নানের জন্য গেলেন।

একখানা শোবার ঘরের ভিতর পাশাপাশি দুখানা ছোট ঘর। তার একটায় স্নানের ব্যবস্থা। শোবার ঘরেই বসবার আসবাব—টেবিল চেয়ার আরাম চৌকি। চারিধারে তাকিয়ে মামা বললেন ঃ কী বুদ্ধি দেখ!

বুঝতে না পেরে আমি তাঁর মুখের দিকে তাকালুম।

মামা বললেন ঃ দেখতে পাচ্ছনা কাণ্ডখানা? ঘরের ভেতর ঘর করেছে, কিন্তু দেওয়াল আধখানা। পুরো দেওয়াল তুললে যে দুর্গন্ধ আসবে না।

স্বাতি হেসে উঠল।

কান্তি নাথ যে এরই মধ্যে ফিরে এসেছেন আমরা জানতে পারি নি। বাহিরে থেকে বলে উঠলেন ঃ আমার কাণ্ড দেখে হাসছেন তো!

স্বাতি লজ্জা পেল। আমি তাঁকে হাসির কারণটা বুঝিয়ে দিলুম।

কান্তি নাথ বললেন ঃ আমাকে দেখে অনেকে হাসেন কিনা, তাইতেই সন্দেহ হয়েছিল। যাক গাড়ির ব্যবস্থা করে এলুম। একটা ফ্যাক্টরি থেকে গাড়ি আসছে। তাদের কাছে আমার কাজ আছে, সেই কথা জানিয়ে দিলুম।

মামা আশ্চর্য হয়েছিলেন। ভদ্রলোক বললেন ঃ গভর্নমেন্টের

চাকরি করে এইটুকু যদি ব্যবস্থা করতে না প্যারি তো তিরিশ বছর কি ঘাস কেটেছি!

সত্যি কথা। লোকে জমিজমা কিনছে, ঘর বাড়ি তুলছে, চাকরি ছেড়ে অনেকে কলকারখানাও খুলছে। চোখে না দেখে থাকলেও লোকের মুখে শুনছি আর কাগজেও দেখছি কিছু কিছু। ইনি তো শুধু পরের মোটর চেয়ে নিচ্ছেন কয়েক ঘণ্টার জন্য।

হঠাৎ আমার দিকে ফিরে বললেন: ব্যবসা আছে কলকাতায়?

আমি মাথা নাড়লুম।

তবে?

ব্যবসাদারের চাকরি করি।

আমার কথাটা ঠিক ধরতে না পেরে আমার মুখের দিকে তাকালেন।

বললুম: ফার্মের কেরানী।

কান্তি নাথ যে অনেকখানি মুসড়ে পড়লেন, আমার চোখে তা এড়াল না। ছি ছি করে উঠলেন না বটে, বললেন: আহা আপনার মতো প্রমিসিং ইয়ংম্যান পেলে আমাদের সরকার বর্তে যেত।

স্বাতি চেয়ে দেখল, মামী ঘরে নেই। বলল: ডুবে যেত বলুন।

কান্তি নাথ রহস্যটা বোঝেন নি। স্বাতি বুঝিয়ে বলল: গোপালদা যাতে হাত দেয়, তাই তো ডুবে যায় দেখছি।

বুঝেছি বুঝেছি।

বলে কান্তি নাথ হেসে উঠলেন।

আমি নিচের ওয়েটিং রুম থেকে তৈরি হয়ে এলুম। স্বাতি উপরেই তৈরি হচ্ছিল। ইতি মধ্যে কান্তি নাথ মামার সঙ্গে জমিয়ে বসেছেন। নিজের নোটবুকে কী টুকে রেখে বললেন: গরীবের কুটিরে আপনার পায়ের ধুলো না পড়লে আমি ভারি দুঃখিত হব। এই যে গোপালবাবু এসে গেছেন দেখছি, চলুন এবারে, চায়ের চেষ্টা করি।

স্বাতির জন্য আমাদের বেশি দেরি করতে হল না।

দরজা বন্ধ করে ভদ্রলোক চাবিটা আমার হাতে দিলেন। বললেন : এটা আপনিই রাখুন। যা দেশকাল, ফিরে এসে যদি দেখেন সব ফাঁক হয়ে গেছে, নিশ্চয়ই ভাববেন, হতভাগা কান্তি নাথের কারবার। তা না হলে—

চলতে চলতেও ভদ্রলোক দাঁড়িয়ে পড়লেন, বললেন : রেলের চাবিতে বিশ্বাস নেই। সঙ্গে তালা আছে আপনার ?

বলে মামীব দিকে তাকালেন।

মামী বললেন : আছে।

তবে তাই দিন।

দরজায় মামীর তালা পড়ল, চাবিও উঠল মামীর আঁচলে। নিশ্চিন্ত মনে কান্তি নাথ বললেন : আর আমার ভাবনা নেই।

রিফ্রেশমেণ্ট-রুমেব দরজায় কান্তি নাথ দাঁড়ালেন, বললেন : আমি আব কেন, আপনারা খেয়ে নিন। ব্রেকফাস্ট আমি সকাল বেলাতেই সেরে নিয়েছি।

মামা বললেন : এক যাত্রায় কি পৃথক ফল হয়! আসুন আসুন, আপনাকেও কিছু খেতে হবে।

এক পেয়ালা চায়ের বেশি কিন্তু আর কিছু না।

আমাদের একটা টেবিলে বসিয়ে দিয়ে কান্তি নাথ বেয়ারাকে ডেকে আনলেন মামার কাছে। মামা বললেন : কী খাবেন ?

আমাব জন্য কেন ভাবছেন ? আপনারা কী খাবেন বলুন।

মামা পাঁউরুটি মাখন আর ডিমের ফরমাশ করে কান্তি নাথের দিকে চাইলেন। কান্তি নাথ বেয়ারাকে বললেন : কুছ নহীঁ। ওঁদের চা থেকে আমি এক পেয়ালা ঢেলে নেব। বেয়ারা চলে যাচ্ছিল। তাকে আবার ডেকে বললেন : দাঁড়াও দাঁড়াও, বেশি চায়ে আবার লোকসান করতে পারে। তার চেয়ে তুমি এক প্লেট পরিজ দাও।

পরিজ এল, রুটি মাখন ডিম। গল্প করতে করতে কান্তি নাথ দ্বিতীয়বার ব্রেকফাস্ট করলেন।

ব্যাঙ্গালোর স্টেশনটি আমাদের ভারি ভাল লাগল। একধারে বড় লাইন, আর এক ধারে ছোট লাইন। মাঝখানে স্টেশন। শহর থেকে আসতে হলে ওভারব্রিজের উপর দিয়ে স্টেশনে নামতে হয়। ভিতরে মোটরও আসে। বড় লাইনের প্ল্যাটফর্মের ধারে অনেক গাড়ি এসে দাঁড়িয়েছে—মোটর ট্যাক্সি আব অটো রিক্স। এই গাড়িগুলো আজকাল খুব চলছে। মোটর বাইকের মতো গাড়ি, পিছনে দুটো চাকা। দুজন মানুষ স্বচ্ছন্দে বসতে পারে। কান্তি নাথের সঙ্গে আমবা এইখানে এলুম।

তাঁব গাড়ি এসে দাঁড়িযে ছিল। গাড়িও চেনেন না, ড্রাইভারও না। কিন্তু খুঁজে খুঁজে ঠিক বার করে ফেললেন। হিন্দীতে কিছু কথাও বলে নিলেন। তারপর আমাদের সবাইকে ঠেলে তুলে দিলেন। শেষ পর্যন্ত তাঁর নিজের বসবার জায়গা নেই। আমি সামনে বসেছিলুম, বললুম: এবারে?

কুছ পরোয়া নহীঁ, একটু সরে বস্থন।

বলে আমাকে ঠেলে উঠে পড়লেন।

মামা জিজ্ঞাসা করলেন: আমাদের কোথায় নিয়ে যাচ্ছেন?

কান্তি নাথ হেসে বললেন: ডাকাতি রাহাজানির ভয় পাবেন না। শহরটাই দেখিয়ে দেব। দেখবার আর কী আছে? লাল বাগ আর কুব্বন পার্ক, তার ভিতর সবকারী অফিস। গোটাকতক বড় রাস্তা আর বাজার।

আপনার দেরি হয়ে যাবে না?

দেরি! আমি এমন কেউ-কেটা লোক নই যে দু ঘণ্টা আপনাদের সঙ্গে ঘুরলে আমার মহাভাবত অশুদ্ধ হয়ে যাবে।

পরিচ্ছন্ন প্রশস্ত পথ বেয়ে আমরা লালবাগে এলুম। বিরাট

বাগান, তার ভিতরে মোটরের রাস্তা। গাড়ি থেকে নামবার প্রয়োজন নেই, তবু আমরা এক জায়গায় নামলুম। কান্তি নাথ বললেন : এইখেনটাই সবচেয়ে ভাল মনে হচ্ছে। এই কাচের ঘর, আব এই ফোয়াবা।

স্বাতির খুব বেশি ভাল লাগল না। বলল : এত বড় বাগানে কোথাও ফুল দেখছিনে।

সত্যি কথা। বড় বড় গাছে চারিদিকটা ছেয়ে আছে। মাঠেব ঘাস বেড়ে উঠেছে অযত্নে। ফুলেব বেড এখনও তৈরী হয় নি। শবৎ শেষ হয়ে হেমন্ত শুরু হয়েছে অনেক দিন। এখন তো ফুলেব চাষে শৌখিনরা মেতে উঠেছে। এখানে গরম নেই, সকালে একটু ঠাণ্ডাই ছিল। এই আবহাওয়ায় শীতের ফুল ফোটানোও বোধ হয় সম্ভব হত।

স্বাতিব কাঁধে ক্যামেবা ছিল। কান্তি নাথ বলল : আমাদেব একটা ছবি তুলুন।

বলে আমার হাত ধবে ফোয়ারাব কাছে টেনে আনলেন। মামা মামীকেও ডাকলেন।

স্বাতি বলল : গোপালদাকে ছেড়ে দিন। ওর ছবি বড্ড বিশ্রী ওঠে।

বিশ্রী লোকেব ভাল ছাবি কী কবে উঠবে বল!

আমি সবে দাঁড়াচ্ছিলুম, কিন্তু কান্তি নাথ আমায় টেনে রাখলেন। স্বাতি আড়চোখে তাকিয়ে মুচকি হাসল।

কুব্বন পার্কেব ভিতব এ বাজ্যের সমস্ত সরকাবি অফিস। বিরাট জায়গা জুড়ে এই অফিসগুলো। অনেকদিন পবে খববেব কাগজে গল্প পড়েছিলুম বিধান সৌধেব। কত অর্থ অপব্যয় হয়েছে আর প্রধান মন্ত্রী কেন পদত্যাগ কবলেন। এসব নিয়ে আমবা মাথা ঘামাই নি। কান্তি নাথ বললেন : এবাবে কোথায় যাবেন ?

তা জানিনে।

আমিও যে কিছুই জানিনে। আচ্ছা এক কাজ করি। বাজারের ভেতর আপনাদের নামিয়ে দিয়ে যাই। বাজারটা দেখে আপনারা ফিরুন। বিকেল বেলায় আর কারও গাড়ি ধরব।

মামা বললেন: আবার গাড়ি কেন! একটা ভাল জায়গায় আমাদের নামিয়ে দিন। আমরা সব দেখে শুনেই ফিরব।

আমরা বাজারে নেমেছিলুম। খানিকটা হেঁটেই মামী ক্লান্ত হয়ে পড়লেন: আর হাঁটতে পারিনে বাবা। এবারে ফের।

স্বাতি আমার মুখের দিকে তাকিয়ে বলল: আমাদের ব্যাঙ্গালোর দেখা হয়ে গেল।

ইচ্ছে করে আমি উত্তর দিলুম না। মামা বললেন: এ তোমার কান্তি নাথের কর্ম নয়। গোপাল না দেখালে দেখাটাই যেন জমছে না।

স্বাতির দৃষ্টিতে আমি কৌতুক দেখলুম। আর আমাকে নীরব দেখে মামা আবার বললেন: একখানা ট্যাক্সি ধর, আমরা উঠে বসি। তারপর তুমি আমাদের ভার নাও।

মামীর মুখের দিকে চেয়ে বুঝতে পারছিলুম যে হাঁটতে তাঁর সত্যিই কষ্ট হচ্ছে। লোকে ভাবে এমন সরল সুন্দর রাস্তায় কেন কষ্ট হবে। বলবে, এতটা বাড়াবাড়ি। কিন্তু মামা মামীকে দেখবার পর আমি এ কথা বলি না। তাঁদের পায়ে হাঁটার অভ্যাস নেই, কষ্টের ভিতর ভান নেই এতটুকু। তবে এই অক্ষমতার জন্য মায়া হয় তাঁদের উপর। নিজেদের কত অশক্ত কত পরমুখাপেক্ষী করে তুলেছেন!

খানিকক্ষণ চেষ্টা করে আমি একখানা ট্যাক্সি ধরে ফেললুম। গাড়িতে উঠে মামীই প্রথম কথা কইলেন। বললেন: এবারে বেশ নিশ্চিন্ত মনে হচ্ছে।

কেন বলত?

যাই বল, অমন গায়ে-পড়া ভাব আমার ভাল লাগে না।

ভাল না লাগলে চিন্তার কী আছে?

তোমার তো কিছুতেই চিন্তা নেই। ওর অমন মাথাব্যথা কিসের?

ব্যস্তভাবে আমি বললুম: গভর্নমেন্টের বড় অফিসার। আমি তাঁর কাগজপত্র দেখে নিয়েছি।

গভর্নমেন্টের বড় অফিসারের আর খেয়ে-দেয়ে কাজ নেই, আমাদের সঙ্গে নাচতে বেরবে! ওসব কাগজপত্র তো অন্যেরও হতে পারে, জালও হতে পারে। যা করেছ করেছ, সন্ধ্যেবেলায় আর ওর গাড়িতে চ'ড়ো না।

মামা কিছু মর্মাহত হলেন, বললেন: মানুষকে তুমি বড় বেশি সন্দেহ কর।

ত্রিচিনপল্লীর ঘটনা আমার মনে পড়ল। মামীর এই সন্দেহের জন্য ড্যানিয়েলের উপর কী অবিচার আমরা করেছি। সে ভদ্রলোক বোধ হয় কোন দিন আমাদের ক্ষমা করতে পারবেন না। অন্তত তাঁর দীর্ঘদিনের বিশ্বাসে যে গভীর আঘাত লেগেছে তাতে সন্দেহ নেই।

মামী বললেন: অকারণে করি না।

এখন আমরা কোথায় যাচ্ছি?

স্বাতি জানতে চাইল।

ড্রাইভারের সঙ্গে আমি সে কথা ঠিক করে নিয়েছিলুম। সে আমাদের ক্যান্টনমেন্টের দিকে নিয়ে যাবে। সেখানে কমার্সিয়াল স্ট্রীট আর রাসেল মার্কেট। মামীকে একবার ভাল একখানা শাড়ির দোকানে পৌঁছে দিলেই এ জায়গাটা তাঁর ভাল লেগে যাবে। বলে দিয়েছিলুম, আস্তে আস্তে গাড়ি চালাবে আর বড় বড় বাড়িগুলো চিনিয়ে দেবে। কিন্তু স্বাতির কাছে সত্য কথাটা আমি ভাঙলুম না। বললুম: দেখি, কোথায় গিয়ে পৌঁছই।

পিছন থেকে স্বাতি জিজ্ঞাসা করল : আচ্ছা গোপালদা, ব্যাঙ্গালোর নামটা কেন হল ?

ভাগ্য ভাল। একটা গাইড বইএ এ নামের কথা দেখেছিলুম। তাতে গল্পটা বলে নি, কিন্তু একটা গল্প যে আছে তা জানিয়েছে। বললুম : ব্যাঙ্গালোর কথাটার মানে হল সেদ্ধ বীনের শহর। বীন ইংরেজী কথা, মানে শিম বরবটি জাতীয় সব্জি। সে সব রাজা রাজড়ার পুরনো গল্প, তোমার বিশ্বাস হবে না।

গল্পটা শুনতে চাইলেই মুস্কিল। স্বাতি আমার জ্ঞানের পরীক্ষা নিচ্ছে। বলতে না পারলেই হার। কিন্তু স্বাতি যতটুকু শুনেছিল তাতেই প্রচুর আশ্চর্য হল। ব্যাঙ্গালোরের মতো একটা নামের যে কোন মানে থাকতে পারে এ তার বিশ্বাস হল না। বলল : বানিয়ে বলছ।

বানিয়ে বলতে বেশি ক্ষমতার দরকার। সাহিত্যিকদের দেখ, প্রায় সব কথাই তাঁরা বানিয়ে বলেন, অথচ সবাই সব সত্যি ভাবে।

আমি তা ভাবিনে। এত যে বই পড়ছি, সবই তো গল্প বলেই মনে হয়।

সেই জন্যেই তো আমার সত্যি কথাটাও গল্প বলে মনে হয়েছে। এ শহরে পুরনো কিছুই নেই, তাইতেই তো বিপদে পড়েছি। শুধু একটি দুর্গ আছে। চারশো বছরেরও বেশি তার বয়স। ১৫৩৭ খ্রীষ্টাব্দে কেম্পে গৌদা নামে এক সর্দার এখানে কাদার একটা দুর্গ তৈরি করেছিলেন, আর শহরের চার সীমায় চারটি চৌকিঘর করে এই শহরের প্রতিষ্ঠা করেন। দুশো বছর পর হায়দর আলি এই দুর্গ পাথরে তৈরি করলেন, টিপু সুলতান আরও উন্নতি সাধন করলেন। মুসলমান স্থাপত্যের এই একটি নিদর্শন এ শহরে আছে।

ততক্ষণে আমরা কমার্সিয়াল স্ট্রীটে পৌঁছে গেছি। দুধারে চমৎকার দোকান। মামী বললেন : একটু দাঁড়ালে হয় না ?

আর কোন কথা নয়। আমি একখানা শাড়ির দোকানের সামনে গাড়ি দাঁড় করিয়ে দিলুম।

গাড়ি থেকে নামবার সময় মামা বললেন: তোমার মনে এই ছিল গোপাল?

একথার উত্তর আমি মামীকে দিলুম: মাইসোরে দশেরার একজিবিসন এখনও চলছে। সেখানেও ভাল জিনিস পাওয়া যাবে।

আড়ালে স্বাতিকে বললুম: কলকাতার কাজ কমিয়ে রাখছি।

এখানে কয়েকরকমের শাড়ির খুব প্রচলন দেখলুম। মাইসোরের খাঁটি সিল্ক, কলে বোনা ও তাঁতে তৈরি তুরকমই আছে। রঙ একটু গাঢ়, পাড়ে ও আচলে জরি আছে, কিন্তু নানা রঙের সুতোয় ঝকঝকে নয়। সরুপাড় ও পাড়হীন শাড়ির নাকি বেশি চল। এ ছাড়া কলের জর্জেট ও ক্রেপ শাড়ি আছে নানা জাতের। রঙের যেমন বৈচিত্র্য, তেমনি পাড় ও আঁচলের বর্ণাঢ্যতা। স্বাতি বলল, এগুলো পুরনো হয়ে গেছে। নূতনত্ব দেখা গেল নকল সিল্কের শাড়িতে। মাইসোর সিল্ক মামীর পছন্দ হল। কলে বোনার দাম একশো টাকার বেশি, কিন্তু তাঁতের জিনিস পঞ্চাশ ষাট টাকাতেই পাওয়া যাচ্ছে। রঙ কিছু গাঢ় বলে স্বাতির আপত্তি ছিল, মামী মানলেন না, বললেন: তবে কি আমার বয়সে পরবি?

এই সঙ্গে ব্লাউস পিসও নিলেন। দশ থেকে কুড়ি টাকা দাম। বার গিরের টুকরো তারা কেটে রেখেছে। হোক বেশি মহর। তবু আমাদের দেশের দর্জি ও কাপড়ে ব্লাউস কাটতে বোধহয় পারবে না। এক গজ কাপড় থান থেকে কেটে নেয়া যায়, সে সবই তো এক রঙের। জরির কাজ করা ঝকঝকে কাপড় চোদ্দ গিরের টুকরো পাওয়া গেল তুএকটা। মামী তাই নিলেন। বেশ খুশী খুশী মন। বললেন: আর কী পাওয়া যায় গোপাল?

বললুম: চন্দনের আর হাতির দাঁতের জিনিস, আতর—

আমি শেষ 'করবার আগেই মামা বললেন: ওসব মাইয়োত্রে ভাল।

ঘড়ির দিকে তাকিয়ে বললেন: বেলার খেয়াল কিছু আছে?

আমরা সোজা স্টেশনেই ফিরে এলুম।

## ৯

খেয়ে দেয়ে মামা মামী বিশ্রাম করবেন। আমি ভেবেছিলুম, ত্রিচিনপল্লীব মতো স্বাতির সঙ্গে আমি স্টেশন দেখব, কিংবা গল্প করব কোথাও কাছাকাছি বসে। সেবারে সে নিজেই আমার সঙ্গে বেরিয়েছিল, এবারে সেই আপত্তি কবল। বলল: আমিও এই ঘরে থাকব।

ঘরে থাকব বললেই থাকা যায় না। একখানা ছোট খাট, আর একখানা আরাম চৌকি। সারা দুপুর কাঠের চৌকিতে বসে থাকাব কোন মানে হয় না। বিব্রতভাবে মামা ঘরেব চারিদিকে চাইলেন। আমি বললুম: লেডিজ ওয়েটিংরুমে ভাল চেয়াব আছে।

মামী স্বাতির মুখেব দিকে তাকালেন। স্বাতি বলল: সেইখানেই ভাল।

সিঁড়ি দিয়ে নামতে নামতে স্বাতি বলল: তুমি লেডিজ ওয়েটিং-রুমের নাম কেন করলে?

আমার সঙ্গে থাকতে তোমার আপত্তি আছে দেখে।

কে বললে আপত্তি আছে?

ত্রিচিনপল্লীর কথা তো ভুলে যাইনি।

কী করেছিলাম সেখানে?

আমাকে টেনেছিলে

হাত ধরে?

হাত ধরে টানার কি আর জোর আছে! তোমার টান ছিল আরও শক্ত—

স্বাতি বোধহয় ভয় পেয়েছিল। আমি কোন আলগা কথা বলে ফেলব। তাই জবাব দিল তাড়াতাড়ি: বুঝেছি।

তবেই দেখ, এবারে তুমি নিজেকে লুকিয়ে রাখছ। কেন রাখছ, তাও জানি।

ছাই জান।

বলব ?

বলতে হবে না।

আমি যে জানি, সে কথা তুমিও জান দেখছি। খুশী হলুম।

প্ল্যাটফর্মে পা দিয়ে স্বাতি বলল : লেডিজ ওয়েটিংরুমটা কোন্ দিকে ?

চল পৌঁছে দিচ্ছি।

তুমি কোথায় থাকবে ?

এখানে তোমাব মালঞ্চ তো নেই যে মালাকব হব, দরজার পাশে প্রহবী হয়েই থাকব।

তামাসা ভাল লাগে না।

তবে কী কবব বল ?

চল এই স্টেশনটা ভাল কবে দেখি।

হেসে বললুম : তাই দেখি চল।

হাসলে যে ?

সত্যি কথা বললে যদি রাগ না কর, তবেই বলি।

সত্যি কথা তোমায বলতে হবে না।

ভয় নেই, কোন অসম্মানেব কথা বলব না।

স্বাতি আব আপত্তি করল না। বললুম : একটা মনের আয়নায় আব একটা মনের ছায়া একবাব পড়েছিল। মন টুকবো টুকরো হয়ে গেলেও সে ছায়া কোনদিন মুছে যাবে না।

কেন ?

এই নিয়ম। এই লোহা লক্কড় ধোঁয়া ধুলো আব ইঞ্জিনেব শব্দের ভেতব আমার কথাটা হয়তো বেয়াড়া শোনাবে, কিন্তু সন্ধ্যাবেলায় লালবাগে কিংবা বৃন্দাবন গার্ডেনে তা মনে হবে না। ফাঁকি থাকলে তো ফাঁক থাকবে !

তোমার কথা আজ হেঁয়ালির মতো মনে হচ্ছে।

সহজভাবে বললে তুমি লজ্জা পাবে।

পাব না।

সেই লজ্জাতেই তো তুমি আমার সঙ্গে আসছিলে না।

আমি লজ্জাবতী লতা নই যে তোমার কথাতেই বুঁজে যাব।

তবে কি আমি ছুঁলে তুমি পাপড়ি মেলবে?

সে উত্তাপ কি তোমার আছে?

আগুনের উত্তাপে হল্কা লাগে, দেহ ঝলসে যায়। পাপড়ি মেলার উত্তাপের জন্যে তার সারারাত্রির সাধনা।

তুমি কবিতা লেখ না কেন গোপালদা?

তোমার বিয়ের পরে লিখব।

অতদিন অপেক্ষা করে থাকবে?

অঘ্রাণের আর দেরি নেই। জামাকাপড়ও কেনা হয়ে গেল।

স্বাতি হাসল। আমি গভীর ভাবে তাকিয়েও সেই হাসির অর্থ খুঁজে পেলুম না। বিষণ্ণ তো নয়। তবে কি কৌতুক প্রচ্ছন্ন হয়ে আছে কোনখানে! বলল: কোথাও বসবে না?

বসবার জায়গা আপাতত একটাই দেখছি—ওয়েটিং রুম। রিফ্রেশমেণ্ট-রুমের বেয়ারারা নিশ্চয়ই বিশ্রাম করছে। সেখানে ঢুকলে তারা বিরক্ত হবে।

কাজেই আমরা ওয়েটিং রুমে এলুম। কোণার দিকের দুখানা চেয়ার দখল করে দুজনে পাশাপাশি বসলুম। স্বাতি বলল: এইবারে তোমার হেঁয়ালির মানে বল।

প্রসঙ্গটা সে ভোলেনি দেখে আমি খুশী হলুম। বললুম: কার্তিকের মতো রাজপুত্তুর পক্ষীরাজে চড়ে তেপান্তরের মাঠ পেরিয়ে এল। প্রাসাদের অলিন্দ থেকে রাজকন্যা তাকে দেখছিল। বলে উঠল, রাজপুত্তুরের যে খোঁড়া পা। পক্ষীরাজের পিঠ থেকে নামিয়ে

দিলে সোজা হয়ে দাঁড়াতে পারবে না। রাজবৈদ্য দেখে বললেন, সর্বনাশ। পায়ে যে কুষ্ঠ হয়েছে। নিচে থেকে পচছে।

আর্তস্বরে স্বাতি বলল : কী বলছ এসব ?

সে কথার উত্তর না দিয়ে বললুম : উল্টোধার থেকে একটা জোয়ান আসছে চাষাড়ে গোছের, শক্ত সমর্থ সবল চেহারার পুরুষ। দুপদাপ করে নেমে পড়ল তেপান্তরের মাঠে। কী করে পার হবে! তার পক্ষীরাজ কোথায়! নাই বা থাকল! সুস্থ দেহ আছে, সাহসী মনও আছে। তেপান্তরের মাঠ কি সে পেরতে পারবে না ? দেখতে পেয়ে রাজা বলল, সাবাস। রাণী বলল, ওর একটা পক্ষীরাজ নেই ? আর রাজকন্যা কী বলল বলতো ?

লোকটা বেদম বোকা।

ঠিক বলেছ। রাজকন্যা অমন করে চেয়ে আছে অথচ তাকে দেখতেই পেল না!

রাজকন্যার যেন খেয়ে দেয়ে আর কাজ নেই।

তবে বোকা বললে কেন ?

আমার পক্ষীরাজ ঘোড়াটার পাশ দিয়ে গেল, খোঁড়ার কাছ থেকে ঘোড়াটা কেড়ে নিতে পারল না ?

রাজপুত্রের সেপাই শান্ত্রী যে বল্লম হাতে পাহারা দিচ্ছে। হাত বাড়ালেই পেট ফুটো করে দেবে!

স্বাতি বলল : হুঁ।

সেই সঙ্গেই যেন একটা দীর্ঘশ্বাসের শব্দ পেলুম। স্বাতি কি দুঃখ পেল! হেসে বললুম : লোকটা বড়ই বেরসিক। রাজকন্যার দিকে একবারটি তার চাওয়া উচিত ছিল। কী বল ?

চায় নি আবার! খানিকটা এগিয়েই সুড় সুড় করে ফিরে আসবে।

আর তারপর—

তোমার কি আর কিছু বলার নেই ?

না।

আমার কী মনে হচ্ছে জান? তুমি আজ কোন নেশা করেছ।

আজ নয়, দিন কয়েক আগে। মনে হচ্ছে, এ নেশার ঘোর সহজে কাটবে না।

প্রহারে সব নেশাই ছুটে যায়। তোমার তাই দরকার হয়েছে। বাবাকে বলব?

কেন নেশা হল সেটাও বুঝিয়ে ব'লো।

তুমি ব'লো।

তাহলে মামা উল্টো বুঝবেন। ভাববেন তাঁর মেয়েই নেশা করেছে।

স্বাতি উঠে দাঁড়াবার ভান করে বলল ঃ আমি চললাম।

যেতে চাইলেই কি যাওয়া যায়? তার চেয়ে এস, আমরা অন্য কথা বলি।

স্বাতি যেন হাঁপ ছেড়ে বাঁচল, বলল ঃ আর কোনদিন তোমার সঙ্গে বেরব না।

আমাকে হাসতে দেখে বলল ঃ কান্তি নাথকে তোমার কী রকম মনে হয়?

পাকা লোক। বিনে পয়সায় ও পৃথিবী ঘুরে আসতে পারবে। ও যদি আমাদের সঙ্গী হয়, তাহলে আর কোন ভাবনা থাকবে না।

আর কিছু তোমার মনে হয় নি?

আর কী মনে হবে?

তবে থাক। আমার ধারণার কথা তোমার ওপরে চাপাব না। তোমার নিজের কিছু মনে হলে ব'লো।

তথাস্তু।

বাহিরে মনে হল, কান্তি নাথের গলা শুনতে পেলুম। কাউকে ধমকাচ্ছেন। আমার সঙ্গে স্বাতিও উঠে দাঁড়াল। বেরিয়ে দেখি সত্যিই কান্তি নাথ। চটে মোড়া বড় বড় দুটো বোঝা কুলির মাথায়

চাপিয়ে উপরে তাঁর ঘরে নিয়ে যেতে বলছেন। কুলি দুটো বুঝতে পারে নি বলেই দাঁড়িয়ে বকুনি খাচ্ছে। আমাকে দেখতে পেয়েই চেঁচিয়ে উঠলেন : এই যে গোপালবাবু, দুখানা কার্পেট কিনেছি। আমাদের ঘরে কোথাও রাখিয়ে দিন। আমি এখুনি আসছি।

বেশ তো।

ব'লে আমরা দুজনে কুলিদের সঙ্গে উপরে এলুম। মামা তখন ঘুমিয়ে উঠে পাইপ ধরাচ্ছেন, মামী শুয়ে আছেন। ঘরের ভিতর স্থানাভাব, তবু কোন রকমে কার্পেট দুটো রাখা হল। স্বাতি মামাকে বোঝাতে লাগল যে জিনিস আমাদের নয়, তা কান্তি নাথের। আর আমি তাঁর দেখা না পেয়ে নিজের পকেট থেকেই কুলির পয়সা বার করে দিলুম।

কান্তি নাথ এলেন অনেকক্ষণ পরে। বললেন : ঘরের বাইরে বেরলে সব দিকে সমান নজর দরকার।

মামা বললেন : তা দরকার বৈকি।

আপনাদের রিজার্ভেশনটাও দেখে এলুম। চার বার্থের একটি কামরা দিচ্ছে। বলে এলুম, চাকার ওপরে যেন না দেয়। একে ছোট লাইনের গাড়ি, তাতে চাকার ওপরে হলে রাতে একেবারেই ঘুমতে পারবেন না।

মামা অভিভূতের মতো আমার মুখের দিকে তাকালেন। আমি বললুম : এ একটা নতুন শিক্ষা দিলেন।

হাসতে হাসতে কান্তি নাথ বললেন : চা খেয়েছেন ?

কোথায় আর খেলুম !

কান্তি নাথ উঠে দাঁড়িয়ে বললেন : এইখানেই পাঠিয়ে দিই। চায়ের সঙ্গে আর কী দেবে ? কাটলেট ?

উত্তরের অপেক্ষা না করেই আবার বেরিয়ে গেলেন। মামা আর একবার আমার মুখের দিকে তাকালেন।

কান্তি নাথ একটু দেরিতেই ফিরলেন। সঙ্গে দুজন বেয়ারা।

তারা চা এনেছে। মামা ব্যস্ত হয়ে কিছু বলতে যাচ্ছিলেন, তার আগেই ভদ্রলোক বললেন : গাড়ি দাঁড়িয়ে আছে, চা খেয়ে আমরা বেড়াতে বেরব।

মামী উঠে এসেছিলেন, বললেন : ওমা, এত সব কে খাবে!

বলে কান্তি নাথকেই প্রথমে এগিয়ে দিলেন।

ভদ্রলোক যেন শিউরে উঠলেন। বললেন : না না, আমাকে না। আমাব দুপুরের খাওয়া আজ বেশি হয়ে গেছে।

তারপব খাওয়াটা কেন বেশি হল, সেই গল্প আমাদের শোনালেন। যেখানে গিয়েছিলেন, সেখানকার বড় সাহেব তাঁকে লাঞ্চে ডেকে-ছিলেন। কিন্তু তিনি তাঁর এক পুবনো বন্ধুকে নেমন্তন্ন করেছিলেন। বড় হোটেল, প্রচুর খাদ্য। অথচ বন্ধুটি যে ডিস্‌পেপ্‌সিয়ার রুগী, তা তাঁর জানা ছিল না। কাজেই—

চা তৈরি কবে স্বাতি কান্তি নাথকেই প্রথমে দিল। ভদ্রলোক নির্লিপ্তভাবে বললেন : আবাব চা! চা বড় লোকসান করে।

স্বাতি কাটলেটের প্লেটও একখানা এগিয়ে দিল।

খেতে খেতে কান্তি নাথ কার্পেটের গল্প আমাদের শোনালেন। ব্যাঙ্গালোরে ভাল কার্পেট তৈরি হয়। সস্তাও বেশ। তাঁর মেয়ের ফরমায়েশ ছিল। মেয়ে-জামাই বড় শৌখিন। তাই ভাল জিনিসই কিনতে হয়েছে।

মামীব যে আবও কিছু জানবাব ইচ্ছে হয়েছে, তা তার মুখ দেখেই আমি বুঝতে পেরেছিলুম। জিজ্ঞাসা করলুম : কোথায় কিনলেন?

দোকানে নয়, একেবারে ফ্যাক্টরি থেকে। আমার বন্ধুটিই জুটিয়ে দিলেন। বাজারেব চেয়ে অনেক সস্তা পড়ল।

কী রকম

এই ধরুন, একশো টাকার কমে আমি যা নিলুম, বাজারে তাব দাম সোয়া শো টাকার বেশিই হবে।

সাইজ ?

নয় বাই বারো।

গল্পে গল্পে কান্তি নাথ কাটলেটের প্লেটখানা শেষ করে ফেললেন। তিনখানা কাটলেট। সঙ্গে দু পেয়ালা চা।

কিন্তু মামী রসভঙ্গ করলেন। কিছুতেই বেরতে রাজী হলেন না। তাঁর চোখের দিকে চেয়ে মামাও জোর করতে সাহস পেলেন না। হতাশ ভাবে কান্তি নাথ বললেন ঃ গাড়িটা তবে ছেড়েই দিই।

মামা আমাকে বললেন ঃ ড্রাইভারকে কিছু বকশিস দিয়ে দিও।

না না, সে আমার কাজ, আপনাদের নয়।

বলে কান্তি নাথ বেরিয়ে গেলেন।

স্বাতি আমাকে ইশারা করল। বুঝতে পারলুম যে তাঁকে লক্ষ্য করবার দরকার আছে। নিঃশব্দে আমি তাঁকে অনুসরণ করলুম।

কিছু অভিজ্ঞতা সঞ্চয় হল। ভদ্রলোক ঘনিষ্ঠভাবে ড্রাইভারের কাছে গেলেন, তার পিঠে হাত রেখে কিছু বললেন, তারপর দরজা খুলে ভিতরে বসিয়ে দিলেন।

গাড়ি চলে যাবার পর ভদ্রলোক হাঁটতে হাঁটতে এগিয়ে গেলেন এবং নিশ্চিন্ত মনে পায়চারি করতে লাগলেন। ভাবলুম এবারে ফিরে যাই, কিন্তু পা আমার সরল না। চোখের দৃষ্টি তাঁরই দেহে আটকে রইল। কান্তি নাথ একবার তাঁর নোটবুক বার করলেন পকেট থেকে। কী যেন দেখলেন, মনে হল হাসলেনও একটুখানি। কিন্তু স্টেশনে ফিরলেন না।

এক সময় অন্ধকার হল। স্টেশনের বাতি উজ্জ্বলতর হল। ভদ্রলোক ফিরলেন। আমি তাঁকে অনুসরণ করে উপরে এলুম।

মামা ব্যস্ত হয়েছিলেন, কিন্তু কিছু বলবার সুযোগ পেলেন না। কান্তি নাথ বললেন, মাইসোরে আপনার থাকবার ব্যবস্থা করে দিলুম। ভাল রিটায়ারিং-রুম আছে। দুখানা ঘর নেবেন। ভাল ব্যবস্থা।

মামী বললেন ঃ এ রকম ঘর নয় তো ?

বাঙলায় প্রশ্ন করেছিলেন আমার দিকে চেয়ে। আমি তাঁর উত্তর দিলুম বাঙলায়ঃ এ রকম হলে কোন ভাল হোটেলে উঠব।

মামী বোধহয় কিছু আশ্বস্ত হলেন।

এই কান্তি নাথের সঙ্গে আমরা আর অল্প সময় আছি। রাত নটায় উনি মাদ্রাজ মেলে উঠবেন। তারপর গ্র্যাণ্ড ট্রাঙ্ক এক্সপ্রেসে চড়ে দিল্লী। দুদিনের পথ। আমরা রাত দশটার পরে প্যাসেঞ্জার ট্রেনে চড়ে ভোরবেলায় মহিসুর পৌঁছব। তার আগে আমাদের খেয়ে নিতে হবে। সময়মতো কান্তি নাথই আমাদের এই কথা স্মরণ করিয়ে দিলেন।

আটটার আগেই মামা বললেন ঃ ও ল্যাটা চুকিয়ে ফেলা ভাল।

মামী বললেন ঃ তোমরা গেলো।

এ রাগের কথা। কারণটা স্বাতি বোধহয় অনুমান করেছে। তাই মুখ টিপে হাসল।

কান্তি নাথ বলল ঃ আর দেরি করবেন না। স্টেশনের ব্যাপার।

টেবিলে বসে মামা বললেন ঃ আপনি কী খাবেন বলুন।

না না, আমাকে আর খেতে বলবেন না। আমি তাহলে মরে যাব।

সে কি কথা। কিছু একটু খান।

ভদ্রলোক আর আপত্তি করলেন না, বললেন ঃ নিতান্তই যখন বলছেন, তখন একটু স্যুপ, আর এক পেয়ালা কফি।

কান্তি নাথের স্যুপ এল, তারপর চিকেন রোস্ট আর ফ্রাইড ফিশ। পুডিংএর পর দু পেয়ালা কফি খেয়ে ডিনার শেষ করলেন। মামী আজ দূরে বসে ছিলেন। তাঁর ক্ষিধে নেই। মামা বলেছিলেন ঃ টেবিলে মুর্গি উঠেছে, ক্ষিধে আর কী করে হয় বল।

তিনি খেতে বসলে আমরা নিশ্চয়ই মুর্গি খেতুম না।

কান্তি নাথের ইচ্ছায় উপর থেকে মালপত্র আমাদের একসঙ্গেই নামল। বড় লাইনের গাড়িতে তাঁর মাল উঠল। আমাদের উঠল ছোট লাইনের গাড়িতে। কুলিরা দুবারে তাদের কাজ সারল। মামা যখন তাদের পয়সা মেটাচ্ছেন, আমি দেখলুম, কান্তি নাথ তখন আমাদের গাড়ি পরিষ্কার করাবার জন্য একজন লোক ধরতে গেছেন।

খুব আস্তে আস্তে স্বাতি জিজ্ঞাসা করল: ভদ্রলোক শুনেছিলাম সরকারের পদস্থ কর্মচারী!

ঠিকই শুনেছ। চাবির রিঙে একটি মোহরের মত চাকতি আছে। রেলওয়ে বোর্ডের কোন অফিসারের। ঘরের ভাড়াও লাগছে না, গাড়ি ভাড়াও না।

স্বাতি হেসে উঠতে পারল না। সেই চেষ্টায় আমি বেদনার সঙ্কেত পেলুম।

## ১০

ব্যাঙ্গালোর একটা অদ্ভুত জংসন স্টেশন। শুধু বড় লাইন নয়, ছোট লাইন আছে দুরকমেব। মিটার গেজ ও ন্যারো গেজ। যে সব ছোট গাড়ি পাহাড়ে ওঠে, তাও আছে ব্যাঙ্গালোবে। এখান থেকে মাদ্রাজ পর্যন্ত বড় লাইন। খানিকটা দূরে বঙ্গারাপেট জংসন। ব্যাঙ্গালোর থেকে বঙ্গাবাপেট পর্যন্ত একটা খেলনার মতো গাড়ি খানিকটা ঘুরে কোলারের সোনার খনির উপর দিয়ে নিয়মিত যাতায়াত করে। এ ছাড়াও আরও তিনটে দিক আছে—মহিস্নুরের দিক, পুণার দিক আর সেকেন্দ্রাবাদের দিক। এই লাইনগুলো শিরার মতো দক্ষিণ থেকে উত্তরে উঠেছে। আমরা দক্ষিণে যাচ্ছি মহিস্নুরেব দিকে।

সবাই এক গাড়িতে উঠেছি। নিশ্চিন্ত মন। পাইপ ধরিয়ে মামা বললেন ঃ গোপাল খুব ফাঁকি দিচ্ছ।

ফাঁকি দিচ্ছি!

দিচ্ছ না! ঐ কান্তি নাথকে এগিয়ে দিয়ে নিজে কিছুই করলে না।

উত্তরে আমি হাসলুম।

মামা বললেন ঃ হাসি নয় গোপাল, এত কষ্ট করে এত দূরদেশে এসেছি। তোমাব লালবাগের হাওয়া খেয়ে আর সিল্কের শাড়ি কিনে দেশে ফিরতে চাইনে। কিছু দেখতে শুনতেও চাই।

স্বাতি বলল ঃ মহিস্নুবেব ইতিহাসই গোপালদা এখনও শোনায় নি।

মহিস্নুরের আর ইতিহাস কী, মহিস্নুরের হল গল্প। হায়দর আলি আর টিপু সুলতানের গল্প। ভারতবর্ষের ঐতিহাসিক মানচিত্রে

মহিসুরের নাম দেখি অষ্টাদশ শতাব্দীতে। শ্রীরঙ্গপত্তন প্রসঙ্গে সে গল্প বলা যাবে।

এই দেশটার তো একটা নাম ছিল!

ছিল বৈকি। কিন্তু দেশটাব আকার আকৃতি ঠিক একই রকম ছিল না। কখনও নাম আছে, কখনও নেই।

স্বাতি বাধা দিল, বলল: দেশের একটা নাম নেই, এও কি হ'তে পাবে!

কেন পারে না? ১৯৪৭-এব আগে পাকিস্তান নাম কোথায় ছিল?

মামা ইশাবায় আমাকে বলবার নির্দেশ দিলেন। বললুম: খ্রীষ্টের জন্মেব আগে বিদর্ভ নামে একটা দেশ ছিল। বিন্ধ্য ও সাতপুরাব দক্ষিণে, তাপ্তি ও গোদাববীব উপত্যকায়। পশ্চিমে মহাবাষ্ট্র। অন্ধ্র ও কলিঙ্গ ছিল দক্ষিণ পূর্বে, তুঙ্গভদ্রাব উত্তবে। একেবাবে দক্ষিণে দেখি কেরল পাণ্ড্য ও চোল। কাবেবী ও তুঙ্গভদ্রার মধ্যে আজকের মহিসুবেব কোন নাম দেখতে পাইনে। মৌর্যযুগে চোল রাজ্য এই ভূখণ্ডকে গ্রাস করেছিল। গুপ্ত বাজাদেব সময়েও তাদের আধিপত্য ছিল অপ্রতিহত। ভারতের মানচিত্রে তখন নতুন কয়েকটি নাম ছিল— বাকাটক রাষ্ট্রিক কদম্ব বেঙ্গী। এ সবই ছিল তুঙ্গভদ্রার উত্তরে। নিচে গঙ্গা। ইতিহাসেব ছাত্র এই অজ্ঞাত যুগ নিয়ে গবেষণা কববে।

ইতিহাসের যুগে দাক্ষিণাত্যে তুটি বাজ্য পবাক্রান্ত হয়ে উঠল। উত্তবে চালুক্য ও দক্ষিণে পল্লব। ক্ষমতার জন্য তাদেব যুদ্ধের শেষ ছিল না। অবশেষে গোদাববী ও কৃষ্ণাব সীমানা পর্যন্ত অধিকার করে চালুক্যরা ক্ষান্ত হল। অষ্টম শতাব্দীতে আবও অনেক বাজ্য দেখা দিল। রাষ্ট্রকূট যাদব কদম্ব ও কাকতীয়রা চালুক্য রাজ্যে ক্ষমতাশালী হযে উঠল। প্রতিদ্বন্দ্বিতা ছিল রাষ্ট্রকূটেব সঙ্গে চালুক্যদের। উত্তরে মালব থেকে দক্ষিণে তুঙ্গভদ্রা পর্যন্ত তারা আধিপত্য বিস্তাবের চেষ্টা কবেছিল। কিন্তু তাদের ক্ষমতা স্থায়ী হয় নি।

পল্লবরা শক্তিহীন হল নবম শতাব্দীর মধ্য ভাগে। চোলরা এরই অপেক্ষায় ছিল। দেখতে দেখতেই মহিসুর মালভূমি পর্যন্ত তাদের রাজ্য বিস্তার করে ফেলল।

আলাউদ্দীনের সেনাপতি মালিক কাফুর যখন দাক্ষিণাত্য বিজয়ে এল, এ দেশ তখন ছোট ছোট রাজ্যে বিভক্ত হয়ে গেছে। যা একটু শক্তি ছিল তা দেবগিরির যাদব ও ওরঙ্গলের কাকতীয়দের। তবু তারা মুসলমান বিজয় ঠেকাতে পারল না।

চোল রাজ্য ধ্বংস হয়েছিল দ্বাদশ শতাব্দীর শেষভাগে। মহিসুর মালভূমিতে নতুন রাজ্য হল হয়শাল। আর কাবেরীর দক্ষিণ থেকে উত্তর পেন্নার পর্যন্ত পাণ্ড্য রাজ্যের অধিকার বিস্তৃত হল। কিন্তু এরাও পারল না মালিক কাফুরকে বাধা দিতে। সেই দিগ্বিজয়ী বীর দিল্লী থেকে মাদুরা পর্যন্ত সমস্ত দেশ তার মালিকের পদানত করে গেল।

মুসলমান সাম্রাজ্যের পতন শুরু হল চতুর্দশ শতাব্দীর মধ্যভাগ থেকে, এবং শতাব্দী শেষ না হতেই এই পতন সম্পূর্ণ হয়ে গেল। দক্ষিণে অভ্যুত্থান হল দুটি রাজ্যের—বাহমনি ও বিজয়নগর। উত্তরে বিন্ধ্য ও দক্ষিণে তুঙ্গভদ্রা হল বাহমনি রাজ্যের সীমা। আর বিজয়নগর তার দক্ষিণের সমগ্র ভূখণ্ড। দু'দেশে অবিরত যুদ্ধ হত রায়চুর দোয়াবের অধিকার নিয়ে। ১৫২৬ খ্রীষ্টাব্দে বাহমনি রাজ্য ভেঙে টুকরো টুকরো হয়ে গেল—বিদর বিজাপুর গোলকুণ্ডা আহমদনগর ও বেরার। এরাই আবার নিজেদের শত্রুতা ভুলে বিজয়নগরের বিরুদ্ধে সমবেত হল তালিকোটের মাঠে। ১৫৬৫ খ্রীষ্টাব্দে বিজয়নগর ধ্বংস হয়ে গেল। মহিসুরের মালভূমি এল বিজাপুরের কবলে।

এর পর নিজাম ও মারাঠা শক্তির প্রতিদ্বন্দ্বিতা। এদের দক্ষিণে কর্ণাট ও মহিসুর। ভারতের উপকূলে তখন ইংরেজ ও ফরাসীর পদার্পণ ঘটেছে।

স্বাতি হঠাৎ একটা হাই তুলল।

বললুম ঃ ঘুম পাচ্ছে ?

মামা হেসে বললেন ঃ ইতিহাসের নাম শুনলে ওর দিনের বেলাতেও ঘুম পেত।

বললুম ঃ এটা স্বাস্থ্যের লক্ষণ। রাতে ঘুম না পেলে একখানা ইতিহাসের বই টেনে নিও।

আর ঘুম পেলে ?

খুকু ঘুমলো পাড়া জুড়লো, বর্গী এল দেশে।

বর্গী তো সারাক্ষণই সঙ্গে আছে।

মামা হেসে উঠলেন। কিন্তু মামী হাসলেন না। এই রকমের অন্তরঙ্গ আলাপকে যে তিনি ভয় পান, তার পবিচয় তিনি অনেকবার দিয়েছেন। আমি উত্তব দেব না ভেবেছিলুম, কিন্তু স্বাতি বলল ঃ চুপ করলে যে ?

বললুম ঃ আমার কথাটি ফুরলো।

কিন্তু নটে গাছটি যে মুড়োয় নি।

মামা বললেন ঃ তোমরা কি আজকাল হেঁয়ালিতে কথা বল ?

বললুম ঃ স্বাতি বলে, এতে বুদ্ধির দরকার। আমাব বুদ্ধির পরীক্ষা করছে।

স্বাতি আপত্তি জানাল ঃ পরীক্ষা আমি করছি, না তুমি ?

মামা বললেন ঃ বুঝেছি। সেয়ানায় সেয়ানায় কোলাকুলি।

খিলখিল করে স্বাতি হেসে উঠল।

ভেবেছিলুম আমি পরিত্রাণ পেয়েছি। আর আমাকে ইতিহাস শোনাতে হবে না। কিন্তু এ যে কত বড় ভুল তা পরের মুহূর্তেই বুঝতে পারলুম। মামা বললেন ঃ ইতিহাসটা তুমি গোপাল নমো নমো করেই সারলে।

বললুম ঃ বাদ তো কিছুই দিই নি !

তা হয়তো দাও নি। কিন্তু এত সংক্ষেপে সারলে যে রস পুরো পেলুম না। এই ধর, রামায়ণ মহাভারত পুরাণের কথা কিছুই বলো নি।

কিছুই যে জানি নে। শুধু এইটুকু জানি যে এই দেশটা সুগ্রীবের রাজ্য ছিল। বালির রাজ্য কিষ্কিন্ধ্যা যে বর্তমান হায়দ্রাবাদ রাজ্যে পড়েছে, তার প্রমাণ পাওয়া গেছে। রামায়ণে বর্ণিত অনেক স্থান খুঁজে পাওয়া গেছে। পম্পা নদী হল আজকের তুঙ্গভদ্রা, তারই কাছে পম্পা সরোবর। অঞ্জনা পাহাড় মতঙ্গ পর্বত।

মামী হঠাৎ প্রশ্ন করে বসলেন ঃ এসব আমরা দেখতে পাব ?

একটা গোটা দিন সময় লাগবে।

মামা বললেন ঃ কেমন ?

আমরা হায়দ্রাবাদের পথে ফিরব। গুন্টাকলে নেমে হস্পেট যেতে হবে। সেখানে শুধু কিষ্কিন্ধ্যা নয়, বিজয়নগরের ধ্বংসস্তূপও আছে। রুইন্স্ অব হাম্পি।

স্বাতি বলল ঃ নামটা যেন শোনা শোনা লাগছে।

লাগবেই তো। ঐ ধ্বংসস্তূপ পড়ে না থাকলে বিজয়নগরের কথা আমরা ভুলে যেতুম। হিন্দুর সেই স্বর্ণযুগের মহিমা ইতিহাসের পাতায় ধরা পড়ে নি। শুধু কিছু ভাঙা ইঁট পাথর আজ তার সাক্ষী দিচ্ছে।

ভাঙা ইঁট পাথর ব'লো না, বল ভাঙা মন্দির আর সৌধ।

এই মন্দির আর সৌধ আছে বলেই দক্ষিণ ভারতের রাজবংশগুলি উজ্জ্বল হয়ে বেঁচে আছে। কী অপূর্ব সৌন্দর্যচেতনা! কী গভীর ধর্মানুরাগ! স্থাপত্যেব এমন উৎকৃষ্ট উদাহরণ ভারতের আর কোনখানে নেই।

স্বাতির চোখের দিকে চেয়ে আমি থেমে গেলুম। আমার উচ্ছ্বাস সে বুঝি উপভোগ করছিল।

চিন্তিতভাবে মামা বললেন ঃ ঠিকই বলেছ। উত্তর ভারতেও তো অনেক মন্দির আছে, কিন্তু ঠিক এমনটি বোধ হয় কোথাও দেখি নি। বৈদ্যনাথ বল, বারাণসী বল—

কথার মাঝখানেই স্বাতি বলল: কেন, কোনারকের ভুবনেশ্বরের মন্দির!

মাথা নেড়ে মামা বললেন: তা বটে।

বললুম: এবারে হয়শাল রাজবংশের তৈরি তিনটি মন্দির দেখুন, সোমনাথপুর বেলুর আর হালেবিদে। তারপরে তুলনা করবেন।

স্বাতি বলল: আবু পাহাড়ে দিলওয়ারার মন্দির না দেখে বিচারের রায় দেওয়া উচিত হবে না।

সব দেখেই দিও। ফার্গুসন সাহেবও তাঁর রায় দিয়েছেন। সেটাও মিলিয়ে নিও।

ঠিক এই সময়ে যেন একটুখানি ঝাঁকি লাগল। মনে পড়ল যে আমরা এতক্ষণ ট্রেনের কামরার ভিতর বসে গল্প করছি। স্টেশনের প্ল্যাটফর্মেই ট্রেন দাঁড়িয়ে আছে। এইবারে বুঝি চলতে শুরু করল।

মামী বললেন: আর গল্প নয়, রাত অনেক হয়েছে।

তা সাড়ে দশটা হবে। ভোর সাড়ে পাঁচটায় মহিসুর। শুয়ে পড়বার সময় হয়েছে বৈকি। মামার পাইপে আগুন ফুরিয়ে গিয়েছিল। ঠুকে ঠুকে ছাইটা ঝেড়ে ফেললেন। বললেন: সেই ভাল। কাল আবার কথা হবে।

স্বাতি আমার দিকে তাকাল। তার দৃষ্টিতে কি কোন কথা নেই।

## ১১

পৃথিবীটা যে ছোট নয়, ঘরের বাহিরে পা না দিলে তা বোঝা যায় না। আর বোঝা যায় না মানুষের সঙ্গে আত্মীয়তার কথা। ইটের দেওয়াল ঘেরা ঘর আর বারান্দায় ঘুরে আপনজন মনে হয় শুধু স্ত্রী-পুত্র-কন্যাকে। পরিবারের আর পাঁচজনকেও অনেক সময় অবান্তর মনে হয়। গ্রামের ভাঙা বাড়িতে শুনেছি আত্মীয়তাব গণ্ডি এমন সংকীর্ণ নয়। পথে বেরিয়ে আত্মীয়ের সংখ্যা বাড়ে, আর বিদেশে বেরিয়ে দেখি বসুধৈব কুটুম্বকম্। মনে হয় পৃথিবীটাই নিজের ঘর, আর মানুষ মানেই আত্মীয়।

তাই মহিসুরের রিটায়ারিং-রুমে স্বাতি যখন তাপ্তির সঙ্গে ভাব জমিয়ে ফেলল, আমি একটুও আশ্চর্য হই নি। তাপ্তি কুর্গের মেয়ে। মার্কারা থেকে মহিসুর এসেছে বাসে, দিন তিনেক এখানে কাটিয়ে অন্য কোথাও যাবে। হোটেলে উঠতে পারত, কিন্তু স্টেশনটা তার কাছে বেশি নিরাপদ মনে হয়েছে। আগে ভাগে মাদ্রাজের একখানা টিকেট কেটে রিটায়ারিং-রুমের একখানা বেড দখল করেছে।

আমরা একখানা ঘর খালি পেয়েছি, তাতে দুখানা বেড। মেট্রন বললে, স্বাতিকে একখানা বেড দিতে পারে পাশের ঘরেব মেয়েটির সঙ্গে।

মামা বললেন : গোপালের কী হবে ?

ব্যবস্থা একটা হবেই। সারাদিন আর কিছু খালি না হলে একটা অতিরিক্ত বিছানা দেওয়া যাবে এক টাকায়। মাটিতে শোওয়া সম্ভব হবে।

বললুম : চমৎকার।

স্বাতি গেল পাশের ঘরের মেয়েটির সঙ্গে ভাব করতে। আমি

বলেছিলুম ঃ একটু পরে যেও। এত সকালে তাকে বিরক্ত করা উচিত হবে না।

স্বাতি ফিরেই আসত, কিন্তু মেয়েটিকে বারান্দায় দেখে এগিয়ে গেল।

মামী স্নানের আর প্রসাধনের ঘর দেখে ফিরে আসছিলেন। বললেন ঃ ঘর দোর খারাপ নয়, কিন্তু ব্যবস্থাটা ভাল হল না।

মামা একখানা বেতের আরাম চেয়ারে বসে পাইপ ধরাচ্ছিলেন, বললেন ঃ কেন?

স্বাতি অন্য ঘরে শোবে। তাও অন্য মানুষের সঙ্গে।

সে তো পাশের ঘরেই, আর একটা মেয়ের সঙ্গে। ও মেয়েটা তো একাই আছে।

ওদের আলাদা কথা।

আলাদা কেন?

আমাদের সমাজে—

বাধা দিয়ে মামা বললেন ঃ এও তো আমাদেরই দেশ!

মামার কথায় আমি আশ্চর্য হলুম।

বাঙলা দেশ থেকে এত দূরে এসেও যদি আমরা এস্থানকেও নিজের দেশ ভাবি, তাহলে মন আর আমাদের খাঁচার মধ্যে বন্ধ থাকবে না। প্রাদেশিকতার ক্লেদ থেকে আমরা অনায়াসে মুক্তি পাব। ভারতের কল্যাণের জন্যই আজ এই মুক্তির প্রয়োজন।

মামী উত্তর দিলেন মামার কথার, বললেন ঃ তবে আর কী! ঘরবাড়ি করে এদেশেই থেকে যাও।

মামা বললেন ঃ সে কিছু নতুন হবে না। এ-দেশেও অনেক বাঙালী আছে।

তারপরে আমার দিকে ফিরে বললেন ঃ বুঝলে গোপাল, দিল্লীতে দেখছি কালনেমির লঙ্কা ভাগ হচ্ছে। সবই স্বার্থের ব্যাপার। দেশের জন্যে প্রাণ কাঁদে, এমন মানুষ আর কটা আছে! মুখে কাঁদলেই

হল। বড় গোঁফ রেখে ঠোঁটের হাসিটি শুধু আড়াল করতে হবে। ভাল করে দল পাকাও, তাদের লোভ দেখাও পয়সা আর প্রতিপত্তির। বড় বড় প্রদেশগুলো দুভাগ হবে তোমার জন্যে। উঁচু উঁচু গদি পাবে, খাতির খেতাব খেয়ে ফুরবে না। আর কী চাই!

এ নিশ্চয়ই আপনার রাগের কথা।

বেশ তো, নিজের চোখে দেখেই বিশ্বাস ক'রো। দিল্লীতে এলে আমি তোমায় সবই দেখাব।

একটু থেমে বললেন: আমার কথাই ধর না। কোন কালে আমি দেশসেবা করেছি, না আমার বাপ পিতামহ করেছে! দেশসেবার নামে তো প্রজা ঠেঙিয়েছি, আর—

কথাটা মামা শেষ করলেন না।

জিজ্ঞাসা করলুম: আর কী?

থাক সে কথা। যা বলছিলুম সে হল অন্য কথা। আজ আমিও জুটেছি দিল্লীর দরবারে। কোন্ গৌরবে জান? মোটা চাঁদা দিই, পিছনে দল আছে। ভেবেছ বোকার মতো খরচ করছি! তাহলে তুমি অঘোর গোস্বামীকে চেন না।

মামার মুখে একরকমের অদ্ভুত হাসি দেখলুম। পরম ঘৃণায় মানুষ এমনি করে তাকায়, কিন্তু হাসে না। মামা হেসে বললেন: বাণিজ্যের সুবিধা হয় গোপাল, দালালের কাজটা নিজেই করতে পারি। দরবারের টিকিট হল সরকারের ছাড়পত্র। অঘোর গোস্বামী এম.পি.র পারমিট সরকারী দপ্তর থেকে সুড়সুড় করে বেরোয়। আড়ালে ওরা বলে, গান্ধীটুপিকে বিশ্বাস নেই। কে কার কুটুম বেরিয়ে পড়বে, শেষটায় চাকরি নিয়ে টানাটানি। দিয়ে দাও পারমিট। কালোবাজার তো আমরাই বাঁচিয়ে রেখেছি।

মামী বিরক্ত হচ্ছিলেন, বললেন: যা-তা কী বলছ এসব?

উত্তর না দিয়ে মামা পাইপের ধোঁয়া টানতে লাগলেন।

মামার ক্ষোভের কারণ আমার অজ্ঞাত। মনে হল, খুব ধাক্কা-

খাওয়া মানুষ। সমাজটাকে তাই বাঁকা চোখে দেখছেন। বাঁকা চোখে আজকাল অনেকেই দেখে। বাঁকা দৃষ্টি নিয়েই তারা জন্মায়। কিন্তু মামার কথা স্বতন্ত্র বলেই আমি বিস্মিত হলুম।

কাপড় গামছা নিয়ে মামী স্নানের ঘরে চলে গেলেন। মামাও মুখ থেকে পাইপ নামালেন। বললেন: ঐ মেয়েটা কি কখনও আমাদের সমাজে মিশতে পাবরে? কখন না! ও যাতে কারও সঙ্গে মিশতে না পারে, তার জন্যে সকলেই সতর্ক আছে। লেখাপড়া শিখলেও ওকে ওরই সমাজে বিয়ে দিয়ে দেবে। চাকরি করতে চাইলে বলবে, নিজের দেশে কর। আব এই নিজের দেশ তো ভারতবর্ষ নয়, মহিসুরও নয়। একটুখানি দেশ কুর্গ। শৈশব থেকেই ওকে শেখানো হচ্ছে যে তার নিজের দেশ হল কুর্গ। এই দেশেতেই জন্ম, যেন এই দেশেতেই মরি। ইংরেজরা যখন এই শিক্ষা দিত, তখন তার একটা অর্থ ছিল। ভাবতবর্ষ নামে একটা বিবাট দেশ গড়ে উঠলে, তেত্রিশ কোটি লোক সামলাবে কে! তার চেয়ে যত পার গণ্ডি টানো, বিবাদ বাধাও, লাঠালাঠি দাঙ্গা-হাঙ্গামা। হিন্দু-মুসলমানে, বাঙালী-বিহারীতে, কমুনিষ্ট আব কংগ্রেসীতে। ভুলিয়ে দাও যে তারা এক দেশের লোক।

একটা দীর্ঘশ্বাস ফেলে মামা বললেন: আজও আমরা ভুলে আছি। ভুলে থাকতেই হবে। তা না হলে অনেকের স্বার্থে যে বড় আঘাত লাগবে।

মামা খানিকক্ষণ পাইপে ধোঁয়া টানলেন, তারপব বললেন: আচ্ছা গোপাল, দেশ স্বাধীন হবার পর কোন বড় স্বার্থত্যাগের কথা তুমি কাগজে পড়েছ?

চট করে আমার কোন উত্তর মনে পড়ল না। কিন্তু মামা বললেন: আমি পড়ি নি। কেউ বলে নি যে আমাব গদিটার দরকার নেই, পাশের ভদ্রলোকই আমার কাজটা চালাতে পারবেন। গদিটার তো অনেক দাম, দেশের নেংটে লোকের ট্যাক্স কিছু কমবে।

মামা হয়তো আরও অনেক কিছু বলতেন। কিন্তু তার সুযোগ হারালেন। নিচের রিফ্রেশমেন্ট-রূম থেকে দুজন বেয়ারা অনেক জিনিসপত্র এনে টেবিলে রাখল। স্নানের ঘর থেকে মামীর বেরতে যে সময় লাগবে, মামা তা জানতেন। তাই স্বাতির খোঁজ করলেন: মেয়েটা কী করছে?

বললুম: ডেকে আনি।

কিন্তু আমাকে উঠতে হল না। স্বাতি নিজেই এল। বোধহয় সে চায়ের সরঞ্জাম দেখতে পেয়েছিল। বলল: বাবা, একজন ভাল সঙ্গী পাওয়া গেল।

সত্যি নাকি!

হ্যাঁ বাবা, ঐ মেয়েটাকে আমরা সঙ্গে নিয়ে বেরব। আমি বলে এসেছি। একা যে ওর অসুবিধা হচ্ছিল, তা কিছুতেই স্বীকার করবে না। কিন্তু আমি বুঝতে পেরেছি।

মামা বোধহয় মামীর কথা ভেবে সম্মতি দিতে পারছিলেন না। সন্দেহ করে স্বাতি বলল: হিন্দু মেয়ে বাবা, মা রাজী হবেন।

জাতিভেদ যে হিন্দুদেরই, সে কথা আমি মনে করিয়ে দিলুম না। খ্রীষ্টান ও মুসলমান সমাজে অস্পৃশ্য নেই, অস্পৃশ্য হিন্দুসমাজের গৌরব। গান্ধীজী সেই অহংকার ভাঙতে চেয়েছিলেন, কিন্তু সম্পূর্ণ কি সফল হয়েছেন! কুসংস্কারে মানুষের আদিম অভিরুচি, প্রবৃত্তি তার সংস্কারবিরোধী। প্রবৃত্তিকে যে জয় করে সে তো মানুষ নয়, অতিমানুষ। পুরাণে সে দেবতা। ভারতবর্ষে একদিন তেত্রিশ কোটি দেবতা ছিল, আজ কি একটিও নেই!

মামা আমার দিকে চেয়ে বললেন: গোপাল কী বল?

স্বাতি আমাকে উত্তর দিতে দিল না। বলল: বুঝলে গোপালদা, মেয়েটা অদ্ভুত ভাল আর ভদ্র। লেখাপড়াও অনেক করেছে। বলছিল, এদেশের স্থাপত্য নিয়ে পড়াশুনো করছে। টেবিলের ওপর ওর বইগুলো দেখলে তুমিও ভয় পাবে।

গম্ভীরভাবে বললুম : আমরা স্বাধীন দেশের লোক ... পেলে কোন কাজ করি না। আমার সমর্থন যদি পেতে ... বইগুলো আমাকে দেখাতে হবে।

তাই হবে।

মামা বললেন : বখরার ব্যবস্থাটা আড়ালে করতে হয়, তুমি এখনও কাঁচা আছ।

স্বাতি তখন চা ঢালতে বসেছে। বলল, তাপ্তি বলছিল, ও এখান থেকে হাসান নামে একটা স্টেশনে যাবে। সেখান থেকে বেলুর আর হালেবিদের মন্দির দেখবে, আর দেখবে শ্রবণবেলগোলার জৈনমূর্তি। এখান থেকেও নাকি মোটরে যাওয়া যায়। বাসও যায়। আমরা কী করব ?

মামা বললেন : ট্রেনে আর ভাল লাগছে না, মোটরে যদি হয় তো ঘুরে আসি।

স্বাতি বলল : তাপ্তিকে আমি তাই বলছিলাম। আজই যেন হাসান চলে না যায়। আমরা হয়তো মোটরেই যাব। অনায়াসে সে আমাদের সঙ্গে যেতে পারবে।

আমার মনের প্রশ্নটি মামার মনেও জাগল। বললেন : একটা অজানা অচেনা মেয়ের জন্য তোর এত দরদ কেন রে ?

ভাবছ কোন মতলব আছে।

কী আছে তাই ভাবছি।

আমার বয়সী একটা মেয়ে একা আছে, তাই ভাবছি। আমিও তো কোনদিন একা হতে পারি !

স্বভাবত স্বাতি কৈফিয়ৎ দেয় না। এই কৈফিয়ৎ শুনে মনে হল, সে ফাঁকি দিল। কিন্তু ফাঁকি কিসের জন্যে ! কাকে ফাঁকি !

চা খেতে খেতে মামা বললেন : ভাল একটা প্রোগ্রাম কর।

সরকারী বইপত্র স্বাতি আমার দিকে এগিয়ে দিল।

[illegible] দেখেই বললুম ঃ আজ আমরা শহর দেখব, কাল যাব দূরে।

বেলুর যাবে তো ?

যাব বৈকি, মাইসোরে তো মানুষ মন্দির দেখতেই আসে। হয়শাল রাজাদের মন্দির, পৃথিবীর কোথাও তার তুলনা নেই। মন্দির না দেখে আমরা ফিরব না।

স্নান সেরে মামী বার হচ্ছিলেন। আমার শেষের কথাটি শুনতে পেয়ে খুশী হলেন, বললেন ঃ আজই কি মন্দির দেখাবে ?

আমার সব কথাটি শুনলে যে তিনি মোটেই খুশী হতেন না, আমি জানি। আমি মন্দিরের কথাই বলছিলুম, মন্দিরের দেবতার কথা নয়। বেলুর আর হালেবিদে লোকে মন্দির দেখতে যায়। সে মন্দিরের স্থাপত্য, কারুশিল্প। মন্দিরে দেবতা আছে কিনা জানি না। এ সব কথা মামীকে জানালুম না। ভাল ছেলের মতো বললুম ঃ আজই মামীমা।

মামা আশ্চর্য হয়ে আমার মুখের দিকে তাকালেন। স্বাতিও বিস্মিত হল। বললুম ঃ আজ আমরা চামুণ্ডি মার দর্শনে যাব। জাগ্রত দেবতা।

স্বাতি আমার ছল বুঝল, বোধহয় মামাও বুঝলেন। মামা কথা কইলেন না, কিন্তু স্বাতি বলল ঃ যাই, তাপ্তিকে খবরটা দিয়ে আসি।

তাপ্তি কে ?

মামী ফিরে দাঁড়ালেন।

উল্লসিত ভাবে স্বাতি বলল ঃ আলাপ করবে মা ? খুব ভাল মেয়ে। যাই ডেকে আনি।

মামীর সম্মতির অপেক্ষা স্বাতি করল না। কয়েক মুহূর্তের মধ্যে তাপ্তিকে সে ঘরের ভিতরে টেনে আনল। আমি চমকে উঠেছিলুম। মনে হয়েছিল, এক ঝলক রূপোলি রোদ এসে মেঝেয় লুটিয়ে পড়ল। সবচেয়ে আশ্চর্য তার শাড়ি পরবার ধরনটি। পরে দেখে নিয়েছিলুম

